# কাব্য-মঞ্জুষা

॥ সংক্ষিপ্ত ছাত্রপাঠ্য সংস্করণ ॥

*Approved by the Board of Secondary Education, West Bengal, for Higher Secondary Students as* a Text Book *on Beng. Poetry.*

*Also, approved by the Board of Secondary Education, West Bengal, and the University of Calcutta, as* a Text-Book *for students taking up* Additional Bengali *in their School Final and Intermediate Courses respectively.*

*Also, approved as a* Text-Book *for the Intermediate and Higher Secondary Courses by the University of Gauhati and the D. P. I., Assam, respectively.*

*Also, approved as a* Text-Book by the Visva Bharati.

*Also, approved as a* Text-Book *for the Intermediate Courses by the Utkal University.*

*Also, approved as a* Text-Book *by the Poona Board of Secondary Education.*

॥ পরিবর্ধিত নূতন সংস্করণ ॥

মোহিতলাল মজুমদার

ওরিয়েণ্ট সিটি বুক কোম্পানী প্রাইভেট লিমিটেড
সেল্‌স ডিপো :: ১৫ বঙ্কিম চ্যাটার্জী স্ট্রিট :: কালকাতা ১২

ওরিয়েণ্ট সিটি বুক কোম্পানী প্রাইভেট লিমিটেডে-এর
পক্ষে শ্রীরমেন্দ্রনাথ চট্টোপাধ্যায় কর্তৃক প্রকাশিত ॥
১২ বিধান সরণী, কলিকাতা ৬

প্রথম সংস্করণ—ভাদ্র, ১৩৫৭
দ্বিতীয় সংস্করণ—ভাদ্র, ১৩৬০
তৃতীয় সংস্করণ—আশ্বিন, ১৩৬২
চতুর্থ সংস্করণ—শ্রাবণ, ১৩৬৩
পঞ্চম সংস্করণ—বৈশাখ, ১৩৬৪
ষষ্ঠ সংস্করণ—জ্যৈষ্ঠ, ১৩৬৫
সপ্তম সংস্করণ—চৈত্র, ১৩৬৫
অষ্টম সংস্করণ—জ্যৈষ্ঠ, ১৩৬৬
নবম সংস্করণ—জৈষ্ঠ, ১৩৬৭
দশম সংস্করণ—ফাল্গুন, ১৩৬৭
দ্বাদশ সংস্করণ—অগ্রহায়ণ, ১৩৬৮
ত্রয়োদশ—সংস্করণ—মাঘ, ১৩৬৮
চতুর্দ্দশ সংস্করণ—আশ্বিন, ১৩৬৯
পঞ্চদশ সংস্করণ—ফাল্গুন, ১৩৬৯
ষোড়শ সংস্করণ—আশ্বিন, ১৩৭০
সপ্তদশ সংস্করণ—মাঘ, ১৩৭০
অষ্টাদশ সংস্করণ—মাঘ, ১৩৭১
ঊনবিংশ সংস্করণ—শ্রাবণ, ১৩৭২
বিংশ সংস্করণ—ফাল্গুন, ১৩৭২
একবিংশ সংস্করণ—পৌষ, ১৩৭৩

মুদ্রক :
শ্রীভোলানাথ হাজরা
রূপবাণী প্রেস
৩১ বিপ্লবী পুলিন দাস স্ট্রীট
কলিকাতা ৯

# মুখবন্ধ

বহুদিন হইতে একখানি বাংলা কবিতা-সংগ্রহ প্রকাশ করিবার ইচ্ছা মনে মধ্যে আছে; কাজটি অতিশয় পরিশ্রম-সাপেক্ষ বলিয়া, এবং অন্যবিধ কার্য্যে ব্যাপৃত থাকায়, এ পর্য্যন্ত সেই সাধ পূর্ণ করিতে পারি নাই। কিন্তু ইতিমধ্যে কিছুকাল যাবৎ এই সম্পর্কে আর একটি গুরুতর প্রয়োজন অনুভব করিতে-ছিলাম—সেটা সাহিত্যিকের মনে নয়, মাষ্টারের মনে। বাংলা ভাষা ও সাহিত্য একালে বিশ্ববিদ্যালয়ের সর্ব্বোচ্চ পরীক্ষার বিষয় হইয়াছে বটে, কিন্তু তাহার অনুযায়ী শিক্ষাপদ্ধতি, নানা কারণে, এখনও কার্য্যকরী হইতে পারে নাই; প্রধান কারণ, উপযুক্ত শিক্ষা-গ্রন্থের অভাব; নিজে শিক্ষকতা-কর্ম্মে ব্রতী থাকিয়া এই অভাব যেরূপ অনুভব করিয়াছি, আর কেহ সেরূপ করিয়াছেন কি না জানি না। আমার বিশ্বাস, পাঠ্য-পদ্ধতি (syllabus) যতই সুপরিকল্পিত হউক—ইংরেজী সাহিত্যের পঠন-পাঠনে যে সুবিধা আছে, বাংলা সাহিত্যের পক্ষে সে সুবিধা নাই। এ বিষয়ে চেষ্টার অভাব লক্ষিত হয় না বটে, কিন্তু যে কারণে সেই চেষ্টা ফলবতী হইতেছে না, তাহা চক্ষুষ্মান ভুক্তভোগী মাত্রেই জানেন, বিশেষ উল্লেখ নিষ্প্রয়োজন।

এ পর্য্যন্ত যে সকল সঙ্কলন পুস্তকের সাহায্যে স্কুলে ও কলেজে বাংলা কবিতা পঠন-পাঠন চলিতেছে, সেগুলিতে ভাল এবং উচ্চস্তরের কবিতা অনেক থাকে; কিন্তু আমার এই সঙ্কলনের অভিপ্রায় একটু স্বতন্ত্র, সে সম্বন্ধে কিছু বলা আবশ্যক।

এই পুস্তকে আমি কেবল ছাত্রগণের পরীক্ষার উপযোগী কবিতাই সঙ্কলন করি নাই, অথবা কেবল সর্ব্বোৎকৃষ্ট কবিতাই নির্ব্বাচন করি নাই—শিক্ষার্থীর প্রয়োজন অনুযায়ী এই ক্ষুদ্র আয়তনের মধ্যে, আমি যতদূর সম্ভব নানা প্রকারের কবিতা সংগ্রহ করিয়াছি; আমি জানি কেবল ভাল কবিতা চয়ন করিলেই হইবে না, সেগুলিকে ভাল করিয়া পড়াইতে হইবে. এই শিক্ষা—যে কারণেই হউক—শিক্ষার্থীদের যে প্রায়ই হয় না, সে বিষয়ে আমার সাক্ষ্য আশা করি কেহ অগ্রাহ্য করিবেন না। যে সকল ছাত্র মাতৃভাষার প্রতি গভীর অনুরাগবশে বিশ্ববিদ্যালয়ের বাংলা-বিভাগে শিক্ষালাভ করিতে আসেন, তাঁহাদের অধিকাংশের অবস্থা দর্শনে বেদনা বোধ করিয়াছি—অনেকের প্রাথমিক শিক্ষাও সুসম্পন্ন হয় নাই, এজন্য আমি এই পুস্তকে যতদূর সম্ভব

শিক্ষকের কাজও করিয়াছি। বরং ইহা বলিলে অত্যুক্তি হইবে না যে, সেই পাঠন-পদ্ধতিকেই মুখ্য করিয়া আমি এই পুস্তক রচনা করিয়াছি -ইহা কেবল একখানি সঙ্কলন-গ্রন্থই নয়।

পূর্ব্বে বলিয়াছি এই পুস্তক একখানি আদর্শ নির্ব্বাচন গ্রন্থ নয়—পড়াইবার জন্য একখানি শিক্ষা-গ্রন্থ প্রণয়ন করাই আমার উদ্দেশ্য। প্রাচীন কবিতাগুলির নির্ব্বাচনে, কবিগণের নামের দিকেও দৃষ্টি রাখিয়াছি—কোন বড় নাম যেন বাদ না যায়; কারণ এই অংশের ঐতিহাসিক মূল্যই বেশী। এ সম্বন্ধে আরও একটি কথা বলিবার আছে। এইরূপ কবিতার নির্ব্বাচনে ব্যক্তিগত রুচির বশবর্ত্তী না হইয়া কালের বিচারই শিরোধার্য্য করা উচিত। তাহা ছাড়া, যে কবিতাগুলি বংশানুক্রমে প্রত্যেক বাঙালী সন্তান পড়িয়া আসিতেছে, সেগুলির সহিত পরিচয় না থাকিলে, সাহিত্যিক সংস্কারই ক্ষুণ্ণ হইবার সম্ভাবনা; তজ্জন্য আমি পুরাতন কবিতার নির্ব্বাচনে যথাসাধ্য সেই ঐতিহ্য রক্ষা করিতে চেষ্টা করিয়াছি।

অপেক্ষাকৃত আধুনিক কবিতার নির্ব্বাচনে, আমি প্রত্যেক কবির বৈশিষ্ট্যের দিকে লক্ষ্য রাখিয়াছি—অর্থাৎ, যে কবিতায় কবির নিজস্ব রচনাভঙ্গি ছাত্রগণের পক্ষে সহজেই বোধগম্য হয়· একের সহিত অন্যের পার্থক্য বুঝিতে পারে—সেইরূপ কবিতাই চয়ন করিয়াছি।

কবিতার বিষয় যতটা রকমারি হইতে পারে—সে দিকেও যেমন লক্ষ্য রাখিয়াছি, তেমনি একই বিষয়ে বিভিন্ন কবির রচনা কিরূপ বিভিন্ন হইতে পারে, তাহাও বুঝিবার উপায় করিয়াছি। কবিতার ভাষায় যে কারণে যত বৈচিত্র্য সম্ভব, গদ্যের ভাষায় তাহা ততটা সম্ভব নয়, ছাত্রগণের পক্ষে এই ভাষার বৈচিত্র্য এবং রচনার বিবিধ ভঙ্গি বড়ই শিক্ষাপ্রদ।

কি আদর্শে ও কোন্ অভিপ্রায়ে, এই পুস্তক রচনা করিয়াছি তাহা উপরে সবিস্তারে বিবৃত করিলাম। এক্ষণে সুধীগণকে এই পুস্তকের আদ্যোপান্ত একবার চোখ বুলাইয়া দেখিতে অনুরোধ করি; বিশেষতঃ পুস্তকের শেষভাগে আমি ছাত্রগণের জন্য যে পরিশ্রম করিয়াছি, তাহার দিকে সকলের সহৃদয় দৃষ্টি আকর্ষণ করিতেছি।

মোহিতলাল মজুমদার

# নূতন সংস্করণের বিজ্ঞাপন

'কাব্য-মঞ্জুষা'র পূর্ব্ব-সংস্করণ শুধুই ছাত্রপাঠ্য কবিতা-পুস্তকরূপে নয়—বাংলা কাব্যের একটি আদ্যন্ত পরিচয়মূলক সংক্ষিপ্ত চয়ন-গ্রন্থরূপেও সঙ্কলিত ও সম্পাদিত হইয়াছিল, যাহাতে বিশ্ববিদ্যালয়ে প্রবেশোন্মুখ ছাত্রছাত্রীগণের এবং বাংলা সাহিত্যানুরাগী সাধারণ পাঠকসমাজেরও উহা সমান কাজে লাগে। ইহার জন্য, শুধুই কবিতা-চয়ন নয়, বাংলা কাব্যের ঐতিহাসিক ধারার ও সেই সঙ্গে কবি ও কবিতার সবিশেষ পরিচয় দিবার প্রয়াস পাইয়াছিলাম। একাধারে এই দুই প্রয়োজন সাধন হইবার মত কোন কাব্যসঞ্চয়ন এ পর্য্যন্ত প্রকাশিত হয় নাই।

যে উদ্দেশ্যে এই পুস্তক প্রণয়ন করিয়াছিলাম, তাহা সম্পূর্ণ সফল না হইলেও পত্রে ও পত্রিকায় আমি ইহার জন্য যথেষ্ট অভিনন্দন লাভ করিয়াছি। কলিকাতা বিশ্ববিদ্যালয়ও ইহার প্রতি যতটুকু দৃষ্টি দেওয়া সাধ্য ও সম্ভব তাহা দিয়াছেন—কোন কোন বিশেষ পরীক্ষার পাঠ্যরূপে (অর্থাৎ সকলের পাঠ্যরূপে নয়) নির্ব্বাচন করিয়া আমাকে বিশেষ অনুগৃহীত করিয়াছেন। কিন্তু 'বিশ্বভারতী'র কর্তৃপক্ষগণ যে তাঁহাদের লোক শিক্ষা সংসদে আমার পুস্তকখানিকে সাদর অভ্যর্থনা দান করিয়াছেন, ইহাতেই আমি আর একদিকে আশানুরূপ পুরস্কৃত হইয়াছি; বাংলা দেশের অন্যান্য শিক্ষা-প্রতিষ্ঠানগুলিও আমাকে সেইরূপ পুরস্কৃত করিবেন এই আশা করি। সেই আশাতেই এই সংস্করণটি প্রস্তুত করিয়াছি; কারণ অনেকেই আমাকে জানাইয়াছেন যে, ইহার একটি সংক্ষিপ্ত সংস্করণ হইলে, উপরের দুই-শ্রেণীর ছাত্রগণের পক্ষে সকল দিকে সুবিধা হইতে পারে। তাই আমি আমার সেই উদ্দেশ্য পৃথক রাখিয়া, একটি বিশেষ উদ্দেশ্যেই এই সংক্ষিপ্ত স্কুলপাঠ্য সংস্করণ প্রকাশিত করিলাম। অপর উদ্দেশ্যটির জন্য পূর্ব্বাপেক্ষা পূর্ণতর ও বৃহত্তর একটি সংস্করণ শীঘ্র প্রকাশিত হইবে।

এই স্কুলপাঠ্য সংস্করণের প্রসঙ্গে আমি পুনরায় দুই-একটি বিষয়ে শিক্ষক-মহোদয়গণের দৃষ্টি আকর্ষণ করিতেছি। আমাদের স্কুলগুলিতে যে কারণে বাংলা সাহিত্য-শিক্ষার ব্যবস্থা যেরূপ হওয়া অনিবার্য্য হইয়াছে, তাহাতে পাঠ্যপুস্তকের মধ্যেই যতদূর সহজ, শিক্ষক ও ছাত্র উভয়ের শ্রমলাঘবের

জন্য এমন কিছু থাকা উচিত যাহা পৃথকভাবে উপদেশ দিবার বা সংগ্রহ করিবার সুযোগ অথবা অবসর থাকে না। আমি কয়েকটি সুসম্পন্ন ও সৌভাগ্যবান স্কুলের কথা বলিতেছি না—অধিকাংশ বিদ্যালয়ের কথা বলিতেছি—গ্রামের স্কুলগুলির অবস্থা সকলেই জানেন। আমার এই পুস্তক যে সাধারণ পাঠ্য-সংকলন নয়, তাহা আমি সাহস করিয়া বলিতে পারি। যিনি ইহার আদ্যন্ত ভাল করিয়া দেখিবেন, তিনিই বুঝিতে পারিবেন, ইহাতে যেমন একটি পাঠ-পদ্ধতি নির্দ্দিষ্ট হইয়াছে, তেমনই এমন টীকা-ভাষ্য যোজনা করা হইয়াছে, যাহাতে ছাত্রগণের বুদ্ধিবৃত্তির অনুশীলন হয়, সমালোচনা-শক্তি জন্মে এবং জিজ্ঞাসা ও রসবোধ জাগে। যাহাতে তাহারা অতিশয় ক্ষতিকর ব্যাখ্যা-পুস্তকের শরণাপন্ন না হয়, তজ্জন্য আমি কিছু অতিরিক্ত পরিশ্রমই করিয়াছি। বাংলাদেশের স্কুলসমূহের পাঠ্যনির্দ্ধারণ যাঁহারা করিয়া থাকেন এবং সেই পাঠ্যও ঘন ঘন পরিবর্ত্তন করিতে বাধ্য হন, আমার এই পুস্তকখানির প্রতি তাঁহাদের যথোচিত দৃষ্টি আকর্ষণ করিতেছি। অলমতি বিস্তরেণ

বরিশা, ২৪ পরগণা
১৫ শ্রাবণ, ১৩৫৭। 

মোহিতলাল মজুমদার

## সূচী

## ॥ আধুনিক-যুগ ॥

॥ উন্মোচনী ॥



———

॥ ১ ॥

## প্রার্থনা

মাধব, বহুত মিনতি করি তোয়।
দেই তুলসী তিল এ দেহ সমর্পিলু
দয়া জনু ছোড়বি মোয় ॥
গণইতে দোষ গুণ লেশ নাহি পায়বি
যব তুহুঁ করবি বিচার
তুহুঁ জগন্নাথ জগতে কহায়সি
জগ-বাহির নহ মুঞি ছার ॥
কিয়ে মানুষ পশু পাখীকুলে জনমিয়ে
অথবা কীট-পতঙ্গে।
করম-বিপাকে গতাগতি পুন পুন
মতি রহু তুয়া পর সঙ্গে ॥
ভণয়ে বিদ্যাপতি অতিশয় কাতর
তরাইতে ইহ ভবসিন্ধু।
তুয়া পদ পল্লব করি অবলম্বন
তিল এক দেহ দীনবন্ধু ॥

বিদ্যাপতি

॥ ২ ॥

## হরি বিনা

সখি হে হমর দুখক নাহি ওর
ঈ ভরা বাদর মাহ ভাদর
শূন মন্দির মোর ॥

ঝাম্পি ঘন গরজন্তি সন্ততি
ভুবনভরি বরসন্তিয়া।
কান্ত পাহুন বিরহ দারুণ
সঘনে খর শর হন্তিয়া॥
কুশিল-কত-শত-পাত-মোদিত
ময়ূর নাচত মাতিয়া।
মত্ত দাদুরি ডাকে ডাহুকি
ফাটি যাওত ছাতিয়া॥
তিমির দিগ ভরি ঘোর যামিনী
অথির বিজুরিক পাঁতিয়া।
বিদ্যাপতি কহ কৈসে গমাওব
হরি বিনু দিন রাতিয়া॥

—বিদ্যাপতি

॥ ৩ ॥

## কৃতাঞ্জলি

মাধব, হাম পরিণাম-নিরাশা।
তুহুঁ জগতারণ দীন দয়াময়
অতএ তোহারি বিশোয়াসা॥
কত চতুরানন, মরি মরি যাওত
ন তুয়া আদি অবসানা।
তোহে জনমি পুন তোহে সমাওত
সাগরলহরী সমানা॥
ভণয়ে বিদ্যাপতি শেষ শমন-ভয়ে
তুয়া বিনা গতি নাহি আরা।
আদি অনাদিক নাথ কহায়সি
ভবতারণ ভার তোহারা॥

—বিদ্যাপতি

॥ ৪ ॥

## সীতার বিবাহ

গলে বস্ত্র দিয়া বলে জনক রাজন।
তব পুত্রে কন্যা দিয়া লইনু শরণ॥
দুই রাজা উঠি তবে কৈল সম্ভাষণ।
কন্যা আন আন বলে যত বন্ধুগণ॥

হেন বেশ ভূষণ পরায় সখীগণ।
যাহাতে মোহিত হয় শ্রীরামের মন॥
সখী দেয় সীতার মস্তকে আমলকী
তোলা জলে স্নান করাইল চন্দ্রমুখী।

চিরুণীতে কেশ আঁচড়িয়া সখীগণ।
চুল বান্ধি পরাইল অঙ্গে আভরণ॥
কপালে তিলক আর নির্ম্মল সিন্দুর।
বালসূর্য্য সম তেজ দেখিতে প্রচুর॥

নাকেতে বেশর দিল মুক্তা সহকারে।
পাটের পাছড়া দিল সকল শরীরে॥
চঞ্চল নয়ন কিবা কজ্জলের রেখা।
কামের সমান যেন গুণে যায় দেখা॥

গলায় তাহার দিল হার ঝিলিমিলি।
বুকে পরাইয়া দিল সোনার কাঁচলি॥
উপর-হাতেতে দিল তাড় স্বর্ণময়।
সুবর্ণের কর্ণফুলে শোভে কর্ণদ্বয়॥

দুই বাহু শঙ্খেতে শোভিত বিলক্ষণ।
শঙ্খের উপরে সাজে সোনার কঙ্কণ ॥
বসন পরায় তারে সুন্দর প্রচুর।
দুই পায়ে দিল তার বাজন নূপুর ॥ ২৪

সুবর্ণ আসনে বসিলেন রূপবতী ॥
চারিদিকে জ্বালি দিল সোহাগের বাতি ;
চারি ভগিনীতে বেশ করে বিলক্ষণ
তখন মণ্ডপে গিয়া দিল দরশন ॥ ২৮

পুষ্পাঞ্জলি দিয়া তবে নমস্কার করে।
প্রদক্ষিণ সাতবার করিল রামেরে ॥
অবগুণ্ঠন ঘুচাইল যত বন্ধুগণ।
সীতা-রামে পরস্পর হইল দরশন ॥ ৩২

জলধারা দিয়া তারা কন্যা নিল পরে।
শোয়াইল জানকীরে অন্ধকার ঘরে ॥
হস্তে ধরি আনাইল রামেরে তখন।
হস্তে ধরি তোল সীতা বলে বন্ধুজন ॥ ৩৬

স্ত্রীলোকেরা পরিহাস করে ছল পেয়ে।
কেহ বলে হস্তে ধর কেহ বলে পায়ে ॥
পূর্ব্বাপর বর-কন্যা আইল দুই জনে।
রোহিণীর সহ চন্দ্র যেমন গগনে ॥ ৪০

কন্যাদান করে রাজা বিবিধ প্রকারে।
পঞ্চ হরীতকী দিয়া পরিহার করে ॥
বহু দাস দাসী রাজা দিল কন্যা-বরে।
জলধারা দিয়া কন্যা-বর লৈল ॥ ৪৪

রাজরাণী গিয়া পরে করিল রন্ধন।
কন্যা বর দুই জনে করিল ভোজন ॥
সাজায় বাসরঘর যত সখীগণ।
রাম সীতা তাহাতে রহেন দুইজন ॥

—কৃত্তিবাস

## শ্যাম-সুন্দর

সুধা ছানিয়া কেবা ও সুধা ঢেলেছে গো
তেমতি শ্যামের চিকণ দেহা।
অঞ্জন গঞ্জিয়া কেবা খঞ্জন আনিল রে
চাঁদ নিঙ্গাড়ি কৈল থেহা ॥
থেহা নিঙ্গাড়িয়া কেবা মুখানি বনাল রে
জবা নিঙ্গাড়িয়া কৈল গণ্ড।
বিম্বফল জিনি কেবা ওষ্ঠ গড়ল রে
ভুজে জিনিয়া করি-শুণ্ড ॥
কম্বু জিনিয়া কেবা কণ্ঠ বনাইল রে
কোকিল জিনিয়া সুস্বর।
আরদ্র মাখিয়া কেবা সারদ্র বনাইল রে
ঐছন দেখি পীতাম্বর ॥
বিস্তারি পাষাণে কেবা রতন বসাইল রে
এমতি লাগায়ে বুকের শোভা।
দাম-কুসুমে কেবা সুষম করেছে রে
এমতি তনুর দেখি আভা ॥

আদলি উপরে কেবা কদলী রোপিল রে
ঐছন দেখি উরুযুগ।
অঙ্গুলি উপরে কেবা দর্পণ বসাইল রে
চণ্ডীদাস দেখে যুগে যুগে ॥

—চণ্ডীদাস

## *হতাশের আক্ষেপ*

সুখের লাগিয়া এ ঘর বাঁধিনু
অনলে পুড়িয়া গেল।
অমিয়-সাগরে সিনান করিতে
সকলি গরল ভেল ॥
সখি, কি মোর করমে লেখি।
শীতল বলিয়া ও চাঁদ সেবিনু—
ভানুর কিরণ দেখি।
উচল বলিয়া অচলে চড়িনু,
পড়িনু অগাধ জলে।
লছমী চাহিতে দারিদ্র্য বেড়ল
মাণিক হারানু হেলে ॥
নগর বসানু সাগর বান্ধিনু
মাণিক পাবার আশে।
সাগর শুখাল মাণিক লুকালো
অভাগী-করম দোষে ॥

পিয়াস লাগিয়া জলদ সেবিনু ১৬
বজর পড়িয়া গেল।
জ্ঞানদাস কহে কানুর পীরিতি
মরণ-অধিক শেল ॥

—জ্ঞানদাস

॥ ৭ ॥

## কালকেতুর বিক্রম

দিনে দিনে বাড়ে কালকেতু।
বলে মত্ত গজপতি, রূপে নব রতিপতি,
সবার লোচন-সুখ-হেতু ॥
নাক মুখ চক্ষু কাণ কুন্দে যেন নিরমাণ,
দুই বাহু লোহার সাবল।
গুণ শীল রূপ বাড়া, বাড়ে যেন শাল-কোঁড়া,
জিনি শ্যাম-চামর কুন্তল ॥
বিচিত্র কপালতটী, গলায় জালের কাঁঠি,
করযুগে লোহার শিকলি।
বুক শোভে ব্যাঘ্র-নখে, অঙ্গে রাঙ্গা ধুলি মাখে,
কটিতটে শোভয়ে ত্রিবলী ॥
কপাট-বিশাল বুক, নিন্দি ইন্দীবর মুখ,
আকর্ণ-আয়ত বিলোচন।
গতি জিনি গজরাজ, কেশরী জিনিয়া মাঝ,
মুক্তাপাঁতি জিনিয়া দশন ॥

দুইচক্ষু জিনি নাটা, ঘুরে যেন কড়ি ভাঁটা,
কাণে শোভে স্ফটিক-কুণ্ডল।
পরিধান বীর-ধড়ী, মাথায় জালের দড়ি,
শিশুমাঝে যেমন মণ্ডল।।
লইয়া ফাউড়া ডেলা, যার সঙ্গে করে খেলা,
তার হয় জীবন সংশয়।
যে জনে আঁকড়ি করে, পড়য়ে ধরণী' পরে,
ডরে কেহ নিয়ড়ে না রয়।।
সঙ্গে শিশুগণ ফিরে, তাড়িয়া শশারু ধরে,
দূরে গেলে ছুবায় কুকুরে।
বিহঙ্গ বাঁটুলে বিন্ধে, লতায় জড়িয়া বান্ধে,
স্কন্ধে ভার বীর আইসে ঘরে।।
গণক আনিয়া ধরে, শুভ তিথি শুভ বারে,
ধনু দিল ব্যাধ সুত-করে।
ফোঁটা দিয়া বিন্ধে রেঝা, ছাড়িতে শিখায় নেজা,
চামের টোপর দেয় শিরে।।

—কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্ত্তী

।। ৮ ।।

## অর্জ্জুনের লক্ষ্যভেদ

ধনু লৈয়া পাঞ্চালে বলেন ধনঞ্জয়।
কি বিন্ধিব কোথা লক্ষ্য বলহ নিশ্চয়।।
ধৃষ্টদ্যুম্ন বলে এই দেখহ জলেতে।
চক্রছিদ্রপথে মৎস পাইবে দেখিতে।।

কনকের মৎস্য তার মাণিক নয়ন।
সেই মৎস্য-চক্ষু ছেদিবেক যেই জন॥
সে হইবে বল্লব আমার ভগিনীর।
এত শুনি জলে দেখে পার্থ মহাবীর॥
ঊর্দ্ধবাহু করিয়া আকর্ণ টানি গুণ।
অধোমুখ করি বাণ ছাড়েন অর্জ্জুন॥
সুদর্শন জগন্নাথ করিল অন্তর।
মৎস-চক্ষু ছেদিলেক অর্জ্জুনের শর॥
মহাশব্দে মৎস্য ভেদি হৈল অস্ত্র পার।
অর্জ্জুনের সম্মুখে অস্ত্র আইল পুনর্ব্বার॥
আকাশে অমরগণ পুষ্পবৃষ্টি কৈল।
জয় জয় শব্দ দ্বিজ-সভামধ্যে হৈল॥
বিন্ধিল বিন্ধিল বলি হৈল মহাধ্বনি।
শুনিয়া বিস্ময় হৈল যত নৃপমণি॥
হাতেতে দধির পাত্র লৈয়া পুষ্পমালা।
দ্বিজেরে বরিতে যায় দ্রুপদের বালা॥
দেখি হতচিত্ত হৈল যত নৃপমণি।
ডাকিয়া বলিল রহ রহ যাজ্ঞসেনী॥
ভিক্ষুক দরিদ্র এ সহজে দ্বিজ-জাতি।
লক্ষ্য বিন্ধিবারে কোথা ইহার শকতি॥
মিথ্যা গোল কি কারণে কর দ্বিজগণ।
গোল করি কন্যা কোথা পাইবে ব্রাহ্মণ॥
ব্রাহ্মণ বলিয়া চিত্তে উপরোধ করি।
ইহার উচিত এইক্ষণে দিতে পারি॥
পঞ্চ ক্রোশ ঊর্দ্ধে লক্ষ্য শূন্যেতে আছয়।
বিন্ধিছে কি না বিন্ধিছে কে জানে নিশ্চয়॥

বিন্ধিল বিন্ধিল বলি লোকে জানাইল।
কহ দেখি কোথা মৎস্য কেমনে বিন্ধিল ॥
তবে ধৃষ্টদ্যুম্নসহ বহু দ্বিজগণ।
নির্ণয় করিতে জলে করে নিরীক্ষণ ॥
শিষ্টে বলে বিন্ধিয়াছে দুষ্টে বলে নয়।
ছায়া দেখি কি প্রকারে হইবে প্রত্যয় ॥
শূন্য হৈতে মৎস যদি কাটিয়া পাড়িবে।
সাক্ষাতে দেখিলে তবে প্রত্যয় জন্মিবে ॥
কাটি পাড় মৎস যদি আছয়ে শকতি।
এইরূপ কহিল যতেক দুষ্টমতি ॥
শুনিয়া বিস্ময় হৈল পাঞ্চাল-নন্দন।
হাসিয়া অর্জ্জুন বীর বলেন বচন ॥
অকারণে মিথ্যা দ্বন্দ্ব কর তুমি সবে।
মিথ্যা কহি শুভ ফল কভু নাহি লভে ॥
কতক্ষণ জলের তিলক রহে ভালে।
কতক্ষণ রহে শিলা শূন্যেতে মারিলে ॥
সর্ব্বকাল অন্ধকার নিশি নাহি রয়।
মিথ্যা মিথ্যা সত্য সত্য লোকে খ্যাত হয় ॥
কতক্ষণ রহিবেক করিলে ভণ্ডন।
লক্ষ্য কাটি পাড়িব দেখুক সর্ব্বজন ॥
এত বলি অর্জ্জুন লইল ধনুঃশর।
আকর্ণ পূরিয়া বিন্ধে ইন্দ্রের কোঙর ॥
সুরাসুর নরগণ দেখয়ে কৌতুকে।
কাটিয়া পড়িল লক্ষ্য সবার সম্মুখে ॥
অদ্ভুত দেখিয়া তবে যত রাজগণ।
বিস্ময় হইয়া সবে ভাবে মনে মন ॥

জয় জয় শব্দ করে ব্রাহ্মণমণ্ডল।
আকাশে কুসুমবৃষ্টি করে আখণ্ডল॥
হাতে দধিপাত্র মাল্য দ্রৌপদীসুন্দরী।
পার্থের নিকটে গেলা কৃতাঞ্জলি করি॥

—কাশীরাম দাস

॥ ৯ ॥

## *শিবের দক্ষালয়ে যাত্রা*

মহারুদ্ররূপে মহাদেব সাজে।
ভভম্ভম্ ভভম্ভম্ শিঙ্গা ঘোর বাজে॥
লটাপট্ট জটাজুট সংঘট্ট গঙ্গা।
ছলচ্ছল টলট্টল কলক্কল তরঙ্গা॥
ফণাফণ্ ফণাফণ্ ফণীফন্ন গাজে।
দিনেশ-প্রতাপে নিশানাথ সাজে॥
ধক্ধ্বক্ ধক্ধ্বক্ জ্বলে বহ্নি ভালে।
ববম্বম্ ববম্বম্ মহাশব্দ গালে॥
চলে ভৈরব ভৈরবী নন্দী ভৃঙ্গী।
মহাকাল বেতাল তাল ত্রিশৃঙ্গী॥
চলে ডাকিনী যোগিনী ঘোর বেশে।
চলে শাঁখিনী প্রেতিনী মুক্তকেশে॥
গিয়া দক্ষ-যজ্ঞে সবে যজ্ঞ নাশে।
কথা না সরে দক্ষরাজে তরাসে॥
অদূরে মহারুদ্র ডাকে গভীরে॥
অরে রে অরে দক্ষ দে রে সতীরে॥
ভুজঙ্গ-প্রয়াতে কহে, ভারতী দে।
সতী দে সতী দে সতী দে সতী দে॥

—রায়গুণাকর ভারতচন্দ্র রায়

॥ ১০ ॥

## ঈশ্বর পাটনী

অন্নপূর্ণা উত্তরিলা গাঙ্গিনীর তীরে।
পার কর বলিয়া ডাকিল পাটনীরে॥
সেই ঘাটে খেয়া দেয় ঈশ্বর পাটনী।
ত্বরায় আনিল নৌকা বামা-স্বর শুনি॥
ঈশ্বরীরে জিজ্ঞাসিল ঈশ্বরী পাটনী।
একা দেখি কুলবধূ কে বট আপনি॥
পরিচয় না দিলে করিতে নারি পার।
ভয় করি কি জানি কে দেবে ফের-ফার॥
ঈশ্বরীরে পরিচয় করেন ঈশ্বরী।
বুঝহ ঈশ্বরী আমি পরিচয় করি॥
বিশেষণে সবিশেষ কহিবারে পারি।
জানহ স্বামীর নাম নাহি ধরে নারী॥
গোত্রের প্রধান পিতা মুখবংশজাত।
পরম কুলীন স্বামী বন্দ্যবংশখ্যাত॥
পিতামহ দিল মোরে অন্নপূর্ণা নাম।
অনেকের পতি তেঁই পতি মোর বাম॥
অতি-বড় বৃদ্ধ পতি সিদ্ধিতে নিপুণ।
কোন গুণ নাহি তার কপালে আগুন॥
কু-কথায় পঞ্চমুখ কণ্ঠভরা বিষ।
কেবল আমার সঙ্গে দ্বন্দ্ব অহর্নিশ॥
গঙ্গা নামে সতা তার তরঙ্গ এমনি।
জীবন-স্বরূপা সে স্বামীর শিরোমণি॥
ভূত নাচাইয়া পতি ফিরে ঘরে ঘরে।
না মরে পাষাণ বাপ দিলা হেন বরে॥

অভিমানে সমুদ্রেতে ঝাঁপ দিলা ভাই।
যে মোরে আপনা ভাবে তার ঘরে যাই ॥
পাটনী বলিছে আমি বুঝিনু সকল।
যেখানে কুলীন জাতি সেখানে কোন্দল ॥
শীঘ্র আসি নায়ে চড় দিবা কিবা বল।
দেবী কন দিব, আগে পারে লয়ে চল ॥
যাঁর নামে পার করে ভব-পারাবার।
ভাল ভাগ্য পাটনী তাঁহারে করে পার ॥
বসিলা নায়ের বাড়ে নামাইয়া পদ।
কিবা শোভা নদীতে ফুটিল কোকনদ ॥
পাটনী বলিছে মাগো বৈস ভাল হয়ে।
পায়ে ধরি কি জানি কুমীরে যাবে লয়ে ॥
ভবানী বলেন তোর নায়ে ভরা জল।
আল্‌তা ধুইবে পদ কোথা থুই বল ॥
পাটনী বলিছে মাগো শুন নিবেদন।
সেঁউতি-উপরে রাখ ও রাঙ্গা চরণ ॥
পাটনীর বাক্যে মাতা হাসিয়া অন্তরে।
রাখিলা দুখানি পদ সেঁউতি-উপরে ॥
বিধি বিষ্ণু ইন্দ্র চন্দ্র যে পদ ধোয়ায়
হৃদে ধরি ভূতনাথ ভূতলে লুটায় ॥
সে পদ রাখিলা দেবী সেঁউতি-উপরে।
তাঁর ইচ্ছা বিনা ইথে কি তপ সঞ্চরে ॥
সেঁউতিতে পদ দেবী রাখিতে রাখিতে।
সেঁউতি হইল সোনা দেখিতে দেখিতে ॥
সোনার সেঁউতি দেখি পাটনীর ভয়।
এ ত' মেয়ে মেয়ে নয় দেবতা নিশ্চয় ॥

তটে উত্তরিলা তরী তারা উত্তরিলা
পূর্ব্বমুখে সুখে গজ-গমনে চলিলা ।।
সেঁউতি লইয়া কক্ষে চলিলা পাটনী ।
পিছে দেখি তারে দেবী ফিরিলা আপনি ।
সভয়ে পাটনী কহে চক্ষে বহে জল ।
দিয়াছ যে পরিচয় সে বুঝিনু ছল ।।
হের দেখ সেঁউতিতি থুয়েছিলা পদ ।
কাঠের সেঁউতি মোর হৈল অষ্টাপদ ॥
ইহাতে বুঁঝিনু তুমি দেবতা নিশ্চয় ।
দয়ায় দিয়াছ দেখা দেহ পরিচয় ।।
তপ জপ নাহি জানি ধ্যান জ্ঞান আর ।
তবে যে দিয়াছ দেখা দয়া সে তোমার ।
যে দয়া করিলা মোরে এ ভাগ্য উদয় ।
সেই দয়া হৈতে মোরে দেহ পরিচয় ।।
ছাড়াইতে নারি দেবী কহিলা হাসিয়া ।
কহিয়াছি সত্য কথা বুঝহ ভাবিয়া ।
আমি দেবী অন্নপূর্ণা প্রকাশ কাশীতে ।
চৈত্রমাসে মোর পূজা শুক্লা-অস্টমীতে ।
ভবানন্দ মজুন্দার নিবাসে রহিব ।
বর মাগ মনোনীত যাহা চাবে দিব ।।
প্রণমিয়া পাটনী কহিছে যোড়হাতে ।
আমার সন্তান যেন থাকে দুধে-ভাতে ।।
তথাস্তু বলিয়া দেবী দিলা বরদান ।
দুধে-ভাতে থাকিবেক তোমার সন্তান ।।
বর পেয়ে পাটনী ফিরিয়া ঘাটে যায় ।
পুনর্ব্বার ফিরি চাহি দেখিতে না পায় ।।

— রায়গুণাকর ভারতচন্দ্র রায়

॥ ১১ ॥

## স্বদেশী ভাষা

নানান দেশের নানান্ ভাষা ;
বিনা স্বদেশী ভাষা
পূরে কি আশা ?
কত নদী সরোবর কিবা ফল চাতকীর ?
ধারা-জল বিনে কভু
ঘুচে কি তৃষা ?

- রামনিধি গুপ্ত

॥ ১২ ॥

## শ্রেষ্ঠ পূজা

মন, তোর এত ভাবনা কেনে ?
একবার, কালী ব'লে ব'স্ রে ধ্যানে।
ঝাঁকজমকে কর্‌লে পূজা
অহঙ্কার হয় মনে মনে ;
তুমি লুকিয়ে তারে করবে পূজা
জান্‌বে না রে জগজ্জনে।
ধাতু পাষাণ মাটির মূর্ত্তি
কাজ কি রে তোর সে গঠনে ?
তুমি মনোময় প্রতিমা করি'
বসাও হৃদি-পদ্মাসনে।
আলোচাল আর পাকা কলা
কাজ কি রে তোর আয়োজনে ?

তুমি ভক্তি-সুধা খাইয়ে তাঁরে
তৃপ্তি কর আপন মনে।
ঝাড় লণ্ঠন বাতির আলো
কাজ কি রে তোর সে রোস্‌নাইয়ে ?
তুমি মনোময় মাণিক্য জ্বেলে'
দেও না—জ্বলুক নিশিদিনে !
মেষ ছাগল মহিষাদি
কাজ কি রে তোর বলিদানে ?
তুমি—জয় কালী ! জয় কালী ! ব'লে—
বলি দাও ষড়্‌-রিপুগণে
প্রসাদ বলে, ঢাকে ঢোলে
কাজ কি রে তোর—সে বাজনে ?
তুমি, 'জয় কালী, ব'লে, দেও করতালি
মন রাখ সেই শ্রীচরণে।

—কবিরঞ্জন রামপ্রসাদ সেন

॥ ১৩ ॥

## *সর্ব্ববাদি-সম্মত স্তোত্র*

সকলের পিতা তুমি, তুমি সর্ব্বময়
সর্ব্ব দেশে পূজ্য তুমি সকল সময় ;
জ্ঞান বা অজ্ঞানী কিংবা সাধু সদাশয়—
কেহ বা যিহোবা, যোব, কেহ প্রভু কয়।
অনাদি-কারণ তুমি, জ্ঞানের অতীত,
রেখেছ আমার বোধ করে আচ্ছাদিত ;
এইমাত্র জানি আমি 'তুমি শিবময়,
স্বভাবতঃ অন্ধ আমি নাহি জ্ঞানোদয়।

যদিও করেছ হেন অবস্থা আমরা,
তবু পারি ভাল মন্দ করিতে বিচার ;
নিতান্তই জীব যদি ভাগ্যের অধীন,
তথাচ মানব মন সদাই স্বাধীন।

ধর্ম্মেতে যে করে সাধু কর্ম্মের বিধান,
যে কর্ম্ম করিতে সদা করে সাবধান,
সেই সাধু কর্ম্ম প্রতি মন যেন যায়,
কু-কর্ম্মেতে ঘৃণা হোক নরকের প্রায়।

অপার কৃপার গুণে যা দিয়াছ প্রভু,
অসন্তোষ তাহাতে না হয় যেন কভু,
তখন মানব রাখে ঈশ্বরের মান,
যখন সুখেতে ভুঞ্জে বিভুদত্ত দান।

ক্ষুদ্র এই ধরাধামে তোমার কুশল,
হেন যেন নাহি ভাবি রয়েছে কেবল ;
মানুষের শুধু তুমি, না করি বিচার—
যেহেতু সহস্র বিশ্ব চৌদিকে তোমার।

যেন এই বোধহীন অজ্ঞানের হাত,
পাপী বোধে কারে নাহি করে দণ্ডাঘাত,
অভিশাপে যেন নাহি মন্দ করি তার,
ভবে যারে ভাবিয়াছি বিপক্ষ তোমার।

ন্যায় পথে থাকি যদি, কর দয়া দান—
চিরকাল করি যা'তে সুখে অবস্থান ;

ভ্রান্ত হয়ে ভ্রমে যদি ভ্রমি ভ্রম-পথ,
সুপথ দেখায়ে কর পূর্ণ মনোরথ।

তাহে যেন নাহি করি মিছা অহঙ্কার,
করিয়াছ তুমি যত কল্যাণ আমার,
আর অসন্তোষ যেন তাহাতে না হয়,
আমারে যা দাও নাই, ওহে দয়াময়!

পর দুঃখে দুঃখী হ'তে কর উপদেশ,
ঢাকিতে পরের দোষ করহ আদেশ।
সদা যেন সেই দয়া পরেরে দেখাই,
দয়াময়! যেই দয়া চাই তব ঠাঁই

নীচ যদি আমি, ফলে নহি নীচ জীব,
যেহেতু কৃপায় তব রয়েছি সজীব,
আমারে চালাও, নাথ! আপন অধীনে,
বাঁচি কিংবা মরি আমি অদ্যকার দিনে।

অদ্য যেন অন্ন আর শান্তি লাভ হয়,
আর আর বস্তু যাহা রবি-তলে রয়,—
দিতে হয় দাও, নয় কর নিবারণ।
ইচ্ছাময়! ইচ্ছা তব হোক সম্পাদন।

সমুদয় স্থল হয় তোমার ভবন,
ধরা, সিন্ধু, শূন্য—তব পবিত্র আসন;
করুক একত্রে এরা তব গুণ গান,
রাখুক সকলে মিলি তোমার সম্মান!

—ঈশ্বরচন্দ্র গুপ্ত

॥ ১৪ ॥

## ধন সুখ

লক্ষ্মী ছাড়া হও যদি খেয়ে আর দিয়ে।
কিছুমাত্র সুখ নাই হেন লক্ষ্মী নিয়ে।
যতক্ষণ থাকে ধন তোমার আগারে।
নিজে খাও, খেতে দাও, সাধ্য অনুসারে॥
ইথে যদি কমলার মন নাহি সরে।
পেঁচা নিয়ে যান মাতা কৃপণের ঘরে॥

— ঈশ্বরচন্দ্র গুপ্ত

॥ ১৫ ॥

## স্বাধীনতা

স্বাধীনতা-হীনতায় কে বাঁচিতে চায় হে,
কে বাঁচিতে চায়।
দাসত্ব শৃঙ্খল বল কে পরিবে পায় হে,
কে পরিবে পায়॥
কোটি কল্প দাস থাকা নরকের প্রায় হে,
নরকের প্রায়।
দিনেকের স্বাধীনতা, স্বর্গ-সুখ তায় হে,
স্বর্গ-সুখ তায়॥
অই শুন! অই শুন! ভেরীর আওয়াজ হে,
ভেরীর আওয়াজ।
সাজ সাজ সাজ বলে, সাজ সাজ সাজ হে,
সাজ সাজ সাজ॥

সার্থক জীবন আর, বাহু-বল তার হে,
বাহু বল তার।
আত্মনাশে যেই করে দেশের উদ্ধার হে,
দেশের উদ্ধার ।।
অতএব রণভূমে চল ত্বরা যাই হে,
চল ত্বরা যাই।
দেশহিতে মরে যেই তুল্য তার নাই হে,
তুল্য তার নাই ॥

—রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়

॥ ১৬ ॥

## নীতি কুসুমাঞ্জলি

( সংস্কৃত হইতে )

( ১ )

বায়সের যদি হয় চক্ষুটি সুবর্ণময়,
মাণিকে মণ্ডিত পদদ্বয়।
প্রতি পক্ষে গজমোতি প্রকাশে বিমল-জ্যোতি
তবু কাক রাজহংস নয়।

( ২ )

অতিশয় ক্ষুদ্র নরে, যে হিত সাধন করে,
মহতেও তাহা নাহি পারে।
পান করি কূপ-পয় প্রায় তৃষ্ণা শান্ত হয়,
বারিধি কি পিপাসা নিবারে ?

( ৩ )

যথা নারিকেল ফল, গর্ভে সঞ্চরয়ে জল,
সেরূপে লক্ষ্মীর আগমন ॥
গজভুক্ত কথবেল, সেরূপ লক্ষ্মীর খেল,
পলায়ন করেন যখন। ১২

( ৪ )

অনলে শীতল হয়, সলিল-সম্পাতে।
ছত্রে ভানু কর, করী অঙ্কুশ-আঘাতে ॥
গো-গর্দ্দভ বশীভূত লাঠির প্রহারে।
ভেষজেতে ব্যাধি, মন্ত্রে গরল নিবারে ॥ ১৬
সর্ব্বত্র ঔষধ শাস্ত্রে সুবিহিত আছে।
সকল ঔষধ ব্যর্থ মূর্খদের কাছে ॥

( ৫ )

শ্রুতির শোভন শ্রুতি, কুণ্ডলে না হয়।
করের ভূষণ দান, কঙ্কণেতে নয় ॥ ২০
পর প্রতি দয়া আর হিত-আচরণে।
শরীরের শোভা বৃদ্ধি, নহে ত চন্দনে ॥

( ৬ )

ঋণ-শেষ অগ্নি-শেষ আর রোগ-শেষ।
বিচক্ষণগণ কভু না রাখেন লেশ। ২৪
থাকিলেই পুনর্ব্বার সংবর্দ্ধিত হয়।
অতএব শেষ রাখা সমুচিত নয় ॥

—রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়

॥ ১৭ ॥

## ব্যর্থ প্রয়াস

কোন্ মূঢ় চিত্রকরে    পদ্ম-দেহ চিত্র করে ?
করিলে কি বাড়ে তার শোভা ?
কিংবা সেই কোকনদে    মাখাইলে মৃগমদে,
অতি-সুখ লভে মধুলোভা ?
কসিত কাঞ্চন-কায়    কিবা কার্য্য সোহাগায়
কিবা কার্য্য রসানের ছটা ?
হেন মূর্খ আছে কে হে,    দিবে ইন্দ্রধনু দেহে,
অভিনব রূপ-রঙ্গ-ঘটা ?
জ্বালিয়ে ঘৃতের বাতি    প্রখর ভাস্কর-ভাতি
বৃদ্ধি করা দুরাশা কেবল।
কি কাজ সিন্দূরে মাজি    গজমুক্তাফলরাজি ?
মাজিলে কি হয় সমুজ্জল ?

—রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়

॥ ১৮ ॥

## সীতার পঞ্চবটীবাস

যথা গোমুখীর মুখ হইতে সুস্বনে
ঝরে পূত বারি ধারা, কহিলা জানকী,
মধুর-ভাষিণী সতী, আদরে সম্ভাষি
সরমারে,— "হিতৈষিণী সীতার পরমা
তুমি, সখি। পূর্ব্বকথা শুনিবারে যদি
ইচ্ছা তব, কহি আমি, শুন মন দিয়া।—
"ছিনু মোরা, সুলোচনে, গোদাবরী তীরে,
(কপোত-কপোতী যথা উচ্চ-বৃক্ষ-চূড়ে
বাঁধি নীড়, থাকে সুখে;) ছিনু ঘোর বনে,
নাম পঞ্চবটী, মর্ত্ত্যে সুর-বন সম।
সদা করিতেন সেবা লক্ষ্মণ সুমতি।
দণ্ডক ভাণ্ডার যার, ভাবি দেখ মনে,
কিসের অভাব তার? যোগাতেন আনি
নিত্য ফল-মূল বীর সৌমিত্রি; মৃগয়া
করিতেন কভু প্রভু; কিন্তু জীব-নাশে
সতত বিরত, সখি; রাঘবেন্দ্র বলী,—
দয়ার সাগর নাথ, বিদিত জগতে!
"ভুলিনু পূর্ব্বের সুখ! রাজার নন্দিনী,
রঘুকুলবধূ আমি: কিন্তু এ কাননে,
পাইনু, সরমা সই, পরম পীরিতি!
কুটীরের চারিদিকে কত যে ফুটিত
ফুলকুল নিত্য নিত্য, কহিব কেমনে?
পঞ্চবটী-বন-চর মধু নিরবধি।
জাগা'ত প্রভাতে মোরে কুহরি সুস্বরে

পিক-রাজ! কোন্ রাণী, কহ, শশিমুখি,
হেন-চিত্ত বিনোদন বৈতালিক গীতে
খোলে আঁখি? শিখী সহ, শিখিনী সুখিনী
নাচিত দুয়ারে মোর! নর্ত্তক নর্ত্তকী,
এ দোঁহার সম, রামা, আছে কি জগতে,
অতিথি আসিত নিত্য করভ, করভী,
মৃগ-শিশু, বিহঙ্গম, স্বর্ণ-অঙ্গ কেহ,
কেহ শুভ্র, কেহ কাল, কেহ বা চিত্রিত,
যথা বাসবের ধনুঃ ঘন-বর-শিরে;
অহিংসক জীব যত। সেবিতাম সবে,
মহাদরে; পালিতাম পরম যতনে,
মরুভূমে শ্রোতস্বতী তৃষাতুরে যথা,
আপনি সুজলবতী বারিদ-প্রসাদে
সরসী আরসী মোর! তুলি কুবলয়ে,
( অতুল রতন-সম ) পরিতাম কেশে;
সাজিতাম ফুল-সাজে; হাসিতেন প্রভু,
বনদেবি বলি মোরে সম্ভাষি কৌতুকে!
"পঞ্চবটী বনে মোরা গোদাবরী-তটে
ছিনু সুখে। হায়, সখি, কেমনে বর্ণিব
সে কান্তার-কান্তি আমি? সতত স্বপনে
শুনিতাম বন-বীণা বনদেবী-করে;
সরসীর তীরে বসি, দেখিতাম কভু
সৌর-কর-রাশি-বেশে সুরবালা-কেলি
পদ্মবনে, কভু সাধ্বী ঋষি বংশ-বধূ
সুহাসিনি আসিতেন দাসীর কুটীরে,
সুধাংশুর অংশু যেন অন্ধকার ধামে!
অজিন ( রঞ্জিত, আহা, কত শত রঙে! )

পাতি বসিতাম কভু দীর্ঘ তরুমূলে,
সখী-ভাবে সম্ভাষিয়া ছায়ায়, কভু বা
কুরঙ্গিনী-সঙ্গে রঙ্গে নাচিতাম বনে,
গাইতাম গীত শুনি কোকিলের ধ্বনি।
নব লতিকার, সতি! দিতাম বিবাহ
তরু সহ, চুম্বিতাম, মঞ্জরিত যবে
দম্পতী, মঞ্জরীবৃন্দে, আনন্দে সম্ভাষি
নাতিনী বলিয়া সবে! গুঞ্জরিলে অলি,
নাতিনী-জামাই বলি বরিতাম তারে!
কভু বা প্রভুর সহ ভ্রমিতাম সুখে,
নদী তটে, দেখিতাম তরল সলিলে
নূতন গগন যেন, নব তারাবলী,
নব নিশাকান্ত-কান্তি! কভু বা উঠিয়া
পর্ব্বত-উপরে, সখি, বসিতাম আমি
নাথের চরণতলে, ব্রততী যেমতি
বিশাল রসাল মূলে; কত যে আদরে
তুষিতেন প্রভু মোরে, বরষি বচন-
সুধা, হায়, কব কারে? কব বা কেমনে
সাঙ্গ কি দাসীর পক্ষে, হে নিষ্ঠুর বিধি,
সে সঙ্গীত?"—নীরবিলা আয়ত-লোচনা
বিষাদে। কহিলা তবে সরমা সুন্দরী,—
"শুনিলে তোমার কথা, রাঘব-রমণি,
ঘৃণা জন্মে রাজ-ভোগে! ইচ্ছা করে, ত্যজি
রাজ্য-সুখ, যাই চলি হেন বনবাসে!
কিন্তু ভেবে দেখি যদি, ভয় হয় মনে।
রবিকর যবে, দেবি, পশে বনস্থলে
তমোময়, নিজগুণে আলো করে বনে

সে কিরণ ; নিশি যবে যায় কোন দেশে,
মলিন-বদন সবে তার সমাগমে ;
যথা পদার্পণ তুমি কর, মধুমতি,
কেন না হইবে সুখী সর্ব্বজন তথা,
জগৎ-আনন্দ তুমি, ভুবনমোহিনী !”

—মাইকেল মধুসূদন দত্ত

॥ ১৯ ॥

## রামের বিলাপ

( শক্তিশেলাহত লক্ষ্মণের উদ্দেশে )

চেতনা পাইয়া নাথ কহিলা কাতরে ;—
“রাজ্য ত্যজি’ বনবাসে নির্বাসিনু যবে,
লক্ষ্মণ, কুটীর দ্বারে, আইলে যামিনী,
ধনুঃ করে, হে সুধন্বি, জাগিতে সতত
রক্ষিতে আমায় তুমি ; আজি রক্ষঃপুরে—
আজি এই রক্ষঃপুরে অরি-মাঝে আমি,
বিপদ-সলিলে মগ্ন, তবুও ভুলিয়া
আমায়, হে মহাবাহু, লভিছ ভূতলে
বিরাম ? রাখিবে আজি কে, কহ, আমারে ?
উঠ, বলি ! কবে তুমি বিরত পালিতে
ভ্রাতৃ-আজ্ঞা ? তবে যদি মম ভাগ্যদোষে—
চির ভাগ্যহীন আমি—ত্যজিলা আমারে,
প্রাণাধিক, কহ, শুনি, কোন্ অপরাধে
অপরাধী তব কাছে অভাগী জানকী ?
দেবর লক্ষ্মণে স্মরি রক্ষঃকারাগারে

"কাঁদিছে সে দিবানিশি! কেমনে ভুলিলে—
হে ভাই, কেমনে তুমি ভুলিলে হে আজি
মাতৃসম নিত্য যারে সেবিতে আদরে!
হে রাঘবকুলচূড়া, তব কুলবধূ,
রাখে বাঁধি পৌলস্তেয়? না শাস্তি সংগ্রামে
হেন দুষ্টমতি চোরে, উচিত কি তব
এ শয়ন—বীরবীর্য্যে সর্ব্বভুক্‌সম
দুর্ব্বার সংগ্রামে তুমি? উঠ, ভীমবাহু,
রঘুকুলজয়কেতু! অসহায় আমি
তোমা বিন, যথা রথী শূন্যচক্র রথে।
তোমার শয়নে হনূ বলহীন, বলি,
গুণহীন ধনুঃ যথা; বিলাপে বিষাদে
অঙ্গদ; বিষণ্ণ সুগ্রীব মিতা সুমতি,
অধীর কর্ব্বুরোত্তম বিভীষণ রথী,
ব্যাকুল এ বলীদল! উঠ, ত্বরা করি,
জুড়াও নয়ন, ভাই, নয়ন উন্মীলি!

"কিন্তু ক্লান্ত যদি তুমি এ দুরন্ত রণে,
ধনুর্দ্ধর, চল ফিরি যাই বনবাসে।
নাহি কাজ, প্রিয়তম, সীতায় উদ্ধারি,—
অভাগিনী! নাহি কাজ বিনাশি রাক্ষসে।
তনয়-বৎসলা যথা সুমিত্রা জননী
কাঁদেন সরযূতীরে, কেমনে দেখাব
এ মুখ, লক্ষ্মণ, আমি, তুমি না ফিরিলে
সঙ্গে মোর? কি কহিব, সুধিবেন যবে
মাত—'কোথা, রামভদ্র, নয়নের মণি
আমার, অনুজ তোর?' কি ব'লে বুঝাব

উর্মিলা বধূরে আমি, পুরবাসী জনে ?
উঠ, বৎস ! আজি কেন বিমুখ হে তুমি
সে ভ্রাতার অনুরোধে, যার প্রেমবশে,
রাজ্যভোগ ত্যজি তুমি পশিলা কাননে !
সমদুঃখে সদা তুমি কাঁদিতে হেরিলে
অশ্রুময় এ নয়ন ; মুছিতে যতনে
অশ্রুধারা ; তিতি এবে নয়নের জলে
আমি, তবু নাহি চাহ তুমি মোর পানে,
প্রাণাধিক ! হে লক্ষণ, এ আচার কভু
সুভ্রাতৃবৎসল তুমি বিদিত জগতে ! )
সাজে কি তোমারে, ভাই চিরানন্দ তুমি
আমার ! আজন্ম আমি ধর্ম্মে লক্ষ্য করি,
পূজিনু দেবতাকুলে,—দিলা কি দেবতা
এই ফল ! হে রজনি, দয়াময়ী তুমি ;
শিশির-আসারে নিত্য সরস' কুসুমে,
নিদাঘার্ত্ত, প্রাণদান দেহ হে প্রসূনে !
সুধানিধি তুমি, দেব সুধাংশু ; বিতর
জীবনদায়িনী সুধা, বাঁচাও লক্ষণে—
বাঁচাও, করুণাময়, ভিখারী রাঘবে।"

—মাইকেল মধুসূদন দত্ত

॥ ২০ ॥

## *কাশীরাম দাস*

চন্দ্রচূড়-জটাজালে আছিলা যেমতি
জাহ্নবী, ভারত-রস ঋষি দ্বৈপায়ন,
ঢালি সংস্কৃত-হ্রদে রাখিলা তেমতি ;—
তৃষ্ণায় আকুল বঙ্গ করিত রোদন।
কঠোরে গঙ্গায় পূজি ভগীরথ ব্রতী,
( সুধন্য তাপস ভবে, নর-কুল-ধন ! )
সগর-বংশের যথা সাধিলা মুকতি ;
পবিত্রিলা আনি মায়ে, এ তিন ভুবন ;
সেইরূপে ভাষা-পথ খননি স্ববলে,
ভারত-রসের স্রোতঃ আনিয়াছ তুমি
জুড়াতে গৌড়ের তৃষা সে বিমল জলে।
নারিবে শোধিতে ধার কভু গৌড়ভূমি।
মহাভারতের কথা অমৃত-সমান।
হে কাশী ! কবীশদলে তুমি পুণ্যবান্ ॥

—মাইকেল মধুসূদন দত্ত

॥ ২১ ॥

## *আত্মবিলাপ*

আশার ছলনে ভুলি কি ফল লভিনু, হায় !
তাই ভাবি মনে।
জীবন-প্রবাহ বহি কালসিন্ধু পানে ধায়,
ফিরাব কেমনে ?
দিন দিন আয়ুহীন, হীনবল দিন দিন,—
তবু এ আশার নেশা ছুটিল না ?—এ কি দায় !

( ২ )

রে প্রমত্ত মন মম ! কবে পোহাইবে রাতি ?
জাগিবি রে কবে ?
জীবন-উদ্যানে তোর যৌবন কুসুম-ভাতি
কত দিন রবে ?
নীর-বিন্দু দূর্ব্বাদলে, নিত্য কিরে ঝলঝলে ?
কে না জানে অম্বুবিম্ব অম্বুমুখে সদ্যঃপাতি ?

( ৩ )

নিশার স্বপন-সুখে সুখী যে, কি সুখ তার,
জাগে সে কাঁদিতে !
ক্ষণপ্রভা প্রভা দানে বাড়ায় মাত্র আঁধার,
পথিকে ধাঁধিতে।
মরীচিকা মরুদেশে, নাশে প্রাণ তৃষা-ক্লেশে ;
এ তিনের ছলসম ছল রে এ কু-আশার !

( ৪ )

প্রেমের নিগড় গড়ি পরিলি চরণে সাধে,
কি ফল লভিলি ?
জ্বলন্ত-পাবক-শিখা-লোভে তুই কাল-ফাঁদে
উড়িয়া পড়িলি !
পতঙ্গ যে রঙ্গে ধায়, ধাইলি, অবোধ, হায় !
না দেখিলি, না শুনিলি, এবে রে পরাণ কাঁদে !

( ৫ )

বাকি কি রাখিলি তুই বৃথা অর্থ-অন্বেষণে,
সে সাধ সাধিতে ?
ক্ষত মাত্র হাত তোর মৃণাল-কণ্টকগণে,
কমল তুলিতে !
নারিলি হরিতে মণি, দংশিল কেবল ফণী !
এ বিষম বিষ-জ্বালা ভুলিবি, মন, কেমনে ?

( ৬ )

যশোলাভ-লোভে আয়ু কত যে ব্যয়িলি, হায়।
কব তা কাহারে ?
সুগন্ধ কুসুম গন্ধে অন্ধকীট যথা ধায়,
কাটিতে তাহারে,—
মাৎসর্য্য-বিষদশন, কামড়ে রে অনুক্ষণ ॥
এই কি লভিলি লাভ, অনাহারে অনিদ্রায় ?

( ৭ )

মুকুতা-ফলের লোভে ডুবে রে অতল জলে
যতনে ধীবর,
শত মুক্তাধিক আয়ু কালসিন্ধু-জল-তলে
ফেলিস্, পামর !
ফিরি দিবে হারাধন কে তোরে, অবোধ মন,
হায় রে, ভুলিবি কত আশার কুহক-ছলে !

—মাইকেল মধুসূদন দত্ত

॥ ২২ ॥

## *আদিকবি*

( ১ )

হিমাদ্রি-শিখরে 'পরে
আচম্বিতে আলো করে
অপরূপ জ্যোতিঃ ওই পুণ্য-তপোবন !
বিকচ নয়নে চেয়ে
হাসিছে দুধের মেয়ে—
তামসী-অরুণ ঊষা কুমারী-রতন।

( ২ )

অম্বরে অরুণোদয়,
তলে দুলে দুলে বয়
তমসা তটিনী-রাণী কুলু কুলু স্বনে ;
নিরখি লোচন-লোভা
পুলিন বিপিন-শোভা
ভ্রমেণ বাল্মীকি মুনি ভাব-ভোলা মনে।

( ৩ )

শাখি-শাখে রস-সুখে
ক্রৌঞ্চ ক্রৌঞ্চী মুখে মুখে
কতই সোহাগ করে বসি দু'জনায় ;
হানিল শবরে বাণ,
নাশিল ক্রৌঞ্চের প্রাণ,
রুধিরে আপ্লুত পাখা ধরণী লুটায়।

( ৪ )

ক্রৌঞ্চী প্রিয় সহচরে
ঘেরে ঘেরে শোক করে,
অরণ্য পুরিল তার কাতর ক্রন্দনে।
চক্ষে করি' দরশন
জড়িমা-জড়িত মন,
করুণ-হৃদয় মুনি বিহ্বলের প্রায় ;
সহসা ললাটভাগে
জ্যোতির্ম্ময়ী কন্যা জাগে,
জাগিল বিজলী যেন নীল নবঘনে !

( ৫ )

কিরণে কিরণময়,
বিচিত্র আলোকোদয়,
ম্রিয়মাণ রবিচ্ছবি, ভুবন উজলে।

চন্দ্র নয়, সূর্য্য নয়,
সমুজ্জ্বল শান্তিময়,
ঋষির ললাটে আজি না জানি কি জ্বলে !

( ৬ )

কিরণ-মণ্ডলে বসি'
জ্যোতির্ম্ময়ী সুরূপসী—
যোগীর ধ্যানের ধন ললাটিকা-মেয়ে,
নামিলেন ধীর ধীর,
দাঁড়ালেন হ'য়ে স্থির,
মুগ্ধনেত্রে বাল্মীকির মুখপানে চেয়ে ।

( ৭ )

হাসি-হাসি শশি-মুখী,
কতই কতই সুখী ।
মনের মধুর জ্যোতি উছলে নয়নে ।
কভু হেসে ঢল-ঢল,
কভু রোষে জ্বল-জ্বল,
বিলোচন ছল-ছল করে প্রতিক্ষণে ।

( ৮ )

করুণ ক্রন্দন-রোল
উত উত উতরোল,
চমকি বিহ্বল বালা চাহিলেন ফিরে ;
হেরিলেন রক্তমাখা
মৃত ক্রৌঞ্চ ভগ্ন-পাখা,
কাঁদিয়ে কাঁদিয়ে ক্রৌঞ্চী ওড়ে ঘিরে ঘিরে !

( ৯ )

একবার সে ক্রৌঞ্চীরে
আর বার বাল্মীকিরে

নেহারেন ফিরে ফিরে, যেন উন্মাদিনী ।
কাতরা করুণাভরে,
গা'ন সকরুণ স্বরে,
ধীরে ধীরে বাজে করে বীণা বিষাদিনী ।

( ১০ )

সে শোক-সঙ্গীত-কথা
শুনে কাঁদে তরুলতা,
তমসা আকুল হ'য়ে কাঁদে উভরায় !
নিরখি' নন্দিনী-ছবি
গদগদ আদি-কবি—
অন্তরে করুণা-সিন্ধু উথলিয়া ধায় !

—বিহারীলাল চক্রবর্ত্তী

॥ ২৩ ॥

## *সমুদ্র দর্শন*

এ-কি, প্রকাণ্ড কাণ্ড সম্মুখে আমার !
অসীম আকাশ-প্রায় নীল জল-রাশি ;
ভয়ানক তোলপাড় করে অনিবার,
মুহূর্ত্তেকে যেন সব ফেলিবেক গ্রাসি !
আগু-পাছু কোটি কোটি কি কল্লোলমালা !
প্রকাণ্ড পর্ব্বত সব যেন ছুটে আসে ;
উঃ ! কি প্রচণ্ড রব ! কানে লাগে তালা,
প্রলয়ের মেঘ যেন গরজে আকাশে !
তুলার বস্তার মত ফেনা রাশি রাশি,
তরঙ্গের সঙ্গে সঙ্গে চারিদিকে ধায় ;

রাশি রাশি সাদা মেঘ নীলাম্বরে ভাসি,
ঝড়ের সঙ্গেতে যেন ছুটিয়া বেড়ায়।

আপনার মনে ওহে উদার সাগর,
গড়ায়ে গড়ায়ে তুমি চলেছ সদাই ;
প্রাণীদের কলরবে পোরা চরাচর,
কিন্তু তব কিছুতেই ভ্রূক্ষেপ নাই !

ধরাধামে তব সম কেহ নাহি পারে
বিস্ময়-আনন্দ-রসে আলোড়িত মন ;
অখিল ব্রহ্মাণ্ড আছে তোমার ভাণ্ডারে,
নিসর্গের তুমি এক বিচিত্র দর্পণ।

কোথাও ধবলাকার কেবল বরফ,
কোথাও তিমিরময় দেদার আঁধার,
কোথাও জ্বলন-জ্বলন জ্বালা দপ্‌ দপ্‌,
সকল স্থানেই তুমি অনন্ত অপার !

পুরাকালে তব তটে কত কত দেশ,
ঐশ্বর্য্য-কিরণে বিশ্ব কোরেছিল আলো ;
যেমন এখন পরি মনোহর বেশ,
কত দেশ বেলাভূমে সেজে আছে ভাল !
দেবের দুর্ল্লভ লঙ্কা, ভূস্বর্গ দ্বারকা,
কালের দুর্জ্জয় যুদ্ধে হয়েছে নিধন ;
আলো কোরে ছিল রাত্রে যে সব তারকা,
ক্রমে ক্রমে নিভে তারা গিয়েছে কখন।
কিন্তু সেই সর্ব্বজয়ী মহাবল কাল,
যার নামে চরাচর কাঁপে থরহরি—
আপনার জয়চিহ্ন, যুঝে চিরকাল
দাগিতে পারেনি তব ললাট-উপরি।

সত্যযুগে আদি-মনু যেমন তোমায়
হেরেছেন, হেরিতেছি আমিও তেমনি ;
কাল তব সঙ্গে শুধু গড়ায়ে বেড়ায়,
জাহির করিতে নারে বিক্রম আপন।
এই যে দাঁড়ায়ে পুনঃ সেই কিনারায়।
বহিছে তরঙ্গ রঙ্গে সেই জল-রাশি !
উদার সাগর, দাও বিদায় আমায় !
আজিকার মত আমি আসি তবে আসি।

—বিহারীলাল চক্রবর্ত্তী

( ২৪ )

## মাতৃমঙ্গল

( ১ )

স্মরিয়া মায়ের মায়া,
পুলকে না পুরে কায়া,
আঁখি না রসাক্ত হয়, হেন যেই জন !—
তার কাছে না থাকিব,
কবে মম কণ্ঠনালী করিবে ছেদন !
মুখে মাতৃ-নিন্দা ফুটে,
ঈশ-ভ্রু কুঞ্চিয়া উঠে,
করে বজ্র টলে,—করে অনল বমন ;
জননীর কটু ভাগে,
উল্লাসি নরক হাসে—
কট্-কট্ রবে করে কপাট-পাটন ;
শাণ দেয় শস্ত্রচয় যমচরগণ।

( ২ )

আর কি সে তনু আছে,
ছিল যা মায়ের কাছে !—
কোথা ফুল্ল সে কপোল, সে ফুল্ল নয়ন !
কোথা নৃত্য হর্ষভরে,
কোথা করতালি করে,
কোথা সে চপল কায়, সপুলক মন !
কোথা খল-খল হাস,
কোথা কল-কল ভাষ,
সে সুষুপ্তি-সুখময় নাহি পাই আর !
ভাবি-ভয় বিবর্জ্জিত
কোথা সে অদীন চিত,
নিকুঞ্জে না দেখি আর ঘর দেবতার !
দেখিতে না পাই হাসি মুখে প্রতিমার !

( ৩ )

হে মাতঃ ! হৃদয়ে ধর,
সন্তানের ত্রাস হর,
তোমা বিনা ভব-দুঃখে কোথা পরিত্রাণ !
তুমি পরশিলে করে,
জ্বর জ্বালা তাপ হরে,
তব অঙ্ক, শঙ্কা-শূন্য বৈকুণ্ঠসমান !
তুমি মুখে দিবে যাহা,
মৃত্যুহরী সুধা তাহা,
আশীর্ব্বাদ তোমার,—অভেদ্য অঙ্গত্রাণ !
তব কাছে স্বর্গবাস,
তব তুষ্টি শ্রেষ্ঠ আশ,

ধরায় না ধর্ম্ম তব সেবার সমান।
জীবে কৃপা করি তুমি ঈশ মূর্ত্তিমান্ !

( ৪ )

ধরা হীরা হয়, হায় !—
সিংহাসন রচি তায়,
বসাইতে পারি যদি জননী তোমায় !
ফুল হয় তারাদল
চন্দন সাগর-জল,
শত কল্প বসি যদি পূজি তব পায় ;
সুধাকর-সুধাগারে
পারি যদি আনিবারে,
সুনিত্য যদি সে সুধা করাই ভোজন !
পারিজাত-দল দিয়া
নিত্য শয্যা বিরচিয়া,
করাইতে পারি যদি তোমায় শয়ন ;—
তবু না শুধিতে পারি তোমার পালন !

( ৫ )

তুমি, মা ! না ধর দোষ,
তুমি, নাহি কর রোষ,
দুঃশীল মানব, প্রাণে বেঁচে থাকে তায় !
শত অপরাধ করে
তবু না মানব মরে,
শুধু তব হৃদয়ের প্রেম-মহিমায়।
বাণী বর্ণিবারে চায়,
শেষ যদি সদা গায়
তবু তব মহিমা না হয় সমাধান।

হে সুর, অসুর, নর,
যেবা তনু বুদ্ধি ধর,
এস মিলি করি সবে মাতৃস্তুতি গান—
বিশ্ব যাঁর কর-গড়া কন্দুক সমান!

—সুরেন্দ্রনাথ মজুমদার

॥ ২৫ ॥

## পদ্মের মৃণাল

( ১ )

পদ্মের মৃণাল এক সুনীল-হিল্লোলে;
দেখিলাম সরোবরে ঘন ঘন দোলে;
কখন ডুবায় কায়, কভু ভাসে পুনরায়,
হেলে দুলে আশে পাশে তরঙ্গের কোলে—
পদ্মের মৃণাল এক সুনীল হিল্লোলে।
একদৃষ্টে কতক্ষণ কৌতুকে অবশ মন,
দেখিতে শোকের বেগ, ছুটিল কল্লোলে—
পদ্মের মৃণাল এক তরঙ্গের কোলে।

( ২ )

সহসা চিন্তার বেগ উঠিল উথলি;
পদ্ম, জল, জলাশয়, ভুলিয়া সকলি,
অদৃষ্টের নিবন্ধন ভাবিয়া ব্যাকুল মন,—
অই মৃণালের মত হায় কি সকলি?
রাজা রাজমন্ত্রিলীলা বলবীর্য্য স্রোতঃশিলা
সকলি কি ক্ষণস্থায়ী দেখিতে কেবলি?
অই মৃণালের মত নিস্তেজ সকলি।

(৩)

কোথা সে প্রাচীন জাতি, মানবের দল ;
শাসন করিত যারা অবনীমণ্ডল ?
বলবীর্য্য-পরাক্রমে ভবে অবলীলাক্রমে
ছড়াইত মহিমার কিরণ উজ্জ্বল—
কোথা সে প্রাচীন জাতি, মানবের দল ?
বাঁধিয়ে পাষাণ স্তূপ অবনীতে অপরূপ !
দেখাইল মানবের কি কৌশল বল—
প্রাচীন মিশরবাসী—কোথা সে সকল ?
পড়িয়া রয়েছে স্তূপ— অবনীতে অপরূপ !
কোথা তারা, এবে কারা হয়েছে প্রবল,
শাসন করিতে এই অবনীমণ্ডল ?

(৪)

জগতের অলঙ্কার আছিল যে জাতি—
জ্বালিল উন্নতি-দীপ অরুণের ভাতি,
অতুল অবনীতলে, এখনো মহিমা জ্বলে,
কে আছে সে নর-ধন্য কুলে দিতে বাতি ?
এই কি কালের গতি, এই কি নিয়তি ?
ম্যারাথন, থার্ম্মপলি, হয়েছে শ্মশানস্থলী,
গিরীশ আঁধারে আজ পোহাইছে রাতি—,
এই কি কালের গতি এই কি নিয়তি ?
যার পদচিহ্ন ধ'রে অন্য জাতি দম্ভ করে,
আকাশ পয়োধি-নীরে ছড়াইতে ভাতি—
জগতের অলঙ্কার কোথায় সে জাতি ?

(৫)

দোর্দ্দণ্ড প্রতাপ যার কোথায় সে রোম ?
কাঁপিত যাহার তেজে মহী সিন্ধু ব্যোম ?

ধরণীর সীমা যার ছিল রাজ্য-অধিকার,
সহস্র বৎসরাবধি একাদি নিয়ম—
দোর্দ্দণ্ড প্রতাপ আজি কোথায় সে রোম !
সাহস ঐশ্বর্য্যে যার ত্রিভুবন চমৎকার—
সে জাতি কোথায় আজি, কোথা সে বিক্রম ?
এমনি অব্যর্থ কি রে কালের নিয়ম !
কি চিহ্ন আছে রে তার ? রাজপথ দুর্গে যার
পৃথিবী বন্ধন ছিল কোথায় সে রোম ?
নিয়তির কাছে নর এত কি অক্ষম ?

( ৬ )

আরবের পারস্যের কি দশা এখন ?
সে তেজ নাহিক আর, নাহি সে তর্জ্জন !
সৌভাগ্য-কিরণজালে উহারাই কোনকালে,
করেছিল মহাতেজে পৃথিবী শাসন।
আরবের পারস্যের কি দশা এখন !
পশ্চিমে হিস্পানি-শেষ, পূর্ব্বে সিন্ধু হিন্দুদেশ—
কাফের যবনবৃন্দে করিল দমন,
উল্কাসম অকস্মাৎ হইল পতন।
'দীন্' ব'লে মহীতলে, যে কাণ্ড করিলা বলে,
সে দিনের কথা এবে হয়েছে স্বপন,
আরবের উপন্যাস অদ্ভুত যেমন !

( ৭ )

আজি এ ভারতে হায়, কেন হাহাধ্বনি—
কলঙ্ক লিখিতে কার কাঁদিছে লেখনী ?
তরঙ্গে তরঙ্গে নত পদ্ম-মৃণালের মত,
পড়িয়া পরের পায় লুটায় ধরণী।
আজি এ ভারতে কেন হাহাকার ধ্বনি ?

জগতের চক্ষু ছিল, কত রশ্মি ছড়াইল
সে দেশ নিবিড় আজ আঁধার রজনী—
পূর্ণগ্রাসে প্রভাকর নিস্তেজ যেমনি।
বুদ্ধি বীর্য্য-বাহুবলে সুধন্য জগতীতলে,
ছিল যারা আজি তারা অসার তেমনি।
আজি এ ভারতে কেন হাহাকার-ধ্বনি ?

( ৮ )

নিয়তির গতিরোধ হবে না আর ?
উঠিবে না কেহ কি রে উজলি আবার—
মিশর পারস্য-ভাতি, গিরীক রোমীয় জাতি ?
ভারত থাকিবে কি রে চির-অন্ধকার ?
জাপান জিলঙে নিশি পোহাবে এবার ?
যত্ন আশা পরিশ্রমে, খণ্ডিয়া নিয়তিক্রমে
উঠিয়া প্রবল হ'তে পারে নাকি আর,—
অই মৃণালের মত সহিবে প্রহার ?
না জানি কি আছে ভালে, তাই গো মা, এ কাঙ্গালে
মিশাইছে অশ্রুধারা ভস্মেতে তোমার,
ভারত কিরণময় হবে কি আবার ?

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়

॥ ২৬ ॥

## জীবন সঙ্গীত

ব'লো না কাতর স্বরে বৃথা জন্ম এ সংসারে,
এ জীবন নিশার স্বপন,
দারা পুত্র পরিবার, তুমি কার, কে তোমার—
ব'লে জীব ক'রো না ক্রন্দন।

মানব-জনম-সার এমন পাবে না আর,
বাহ্যদৃশ্যে ভুলো না রে মন ;
কর যত্ন হবে জয়, জীবাত্মা অনিত্য নয়,
অহে জীব কর আকিঞ্চন।

ক'রো না সুখের আশ, প'রো না দুখের ফাঁস,
জীবনের উদ্দেশ্য তা নয়,
সংসারে সংসারী সাজ, করো নিত্য নিজ কাজ,
ভবের উন্নতি যাতে হয়।

দিন যায়, ক্ষণ যায় সময় কাহারো নয়,
বেগে ধায় নাহি রহে স্থির,
সহায় সম্পদ বল, সকলি ঘুচায় কাল,
আয়ু যেন শৈবালের নীর !

সংসার- সমরাঙ্গনে, যুদ্ধ কর দৃঢ়পণে,
ভয়ে ভীত হ'য়ো না মানব !
কর-যুদ্ধ বীর্য্যবান, যায় যাবে যাক প্রাণ,
মহিমাই জগতে দুর্ল্লভ।

মহাজ্ঞানী মহাজন, যে পথে ক'রে গমন
হয়েছেন প্রাতঃস্মরণীয়,
সেই পথ লক্ষ্য ক'রে স্বীয় কীর্ত্তি-ধ্বজা ধ'রে,
আমরাও হব বরণীয়।

সময়-সাগর-তীরে, পদাঙ্ক অঙ্কিত ক'রে
আমরাও হব হে অমর ;
সেই চিহ্ন লক্ষ্য ক'রে, অন্য কোন জন পরে,
যশোদ্বারে আসিবে সত্বর।

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়

॥ ২৭ ॥

## কবির অন্ধদশা

বিভু ! কি দশা হবে আমার ?
একটি কুঠারাঘাত শিরে হানি অকস্মাৎ
ঘুচাইলে ভবের স্বপন !
সব আশা চূর্ণ ক'রে রাখিলে অবনী প'রে
চির দিন করিতে ক্রন্দন !
জীবনে বাসনা যত সকলই করিলে হত
অন্ধকারে ডুবায়ে অবনী ;
না পাব দেখিতে আর, ভবের শোভা-ভাণ্ডার
চির-অস্তমিত দিনমণি !
ধরা, শূন্য, স্থল, জল অরণ্য, ভূমি, অচল
না থাকিবে কিছুরি বিচার,
না রবে নয়নে দৃষ্টি তমোময় সব সৃষ্টি,
দশদিক ঘোর অন্ধকার—
বিভু ! কি দশা হবে আমার ?
প্রতিদিন অংশুমালী সহস্র কিরণ ঢালি,
পুলকিত করিবে সকলে ;
আমার রজনী শেষ, হবে না কি, হে ভবেশ !
জানিব না, দিবা কারে বলে ?
আর না সুধার সিন্ধু আকাশে দেখিব ইন্দু ;
প্রভাতে শিশির-বিন্দু জ্বলে,
শিশির বসন্তকালে, আসে যাবে চিরকাল,
আমি না দেখিব কোনো কালে।
বিহঙ্গ, পতঙ্গ, নর জগতের সুখকর,
তাও আর হবে না দর্শন,

থাকিয়া সংসার-ক্ষেত্রে, পাব না দেখিতে নেত্রে
দেবতুল্য মানব-বদন।
নিজ কন্যা-পুত্র মুখ, পৃথিবীর সার সুখ,
তাও আর দেখিতে পাব না,
অপূর্ব্ব ভাবের চিত্র, থাকিতে স্মরণমাত্র,
স্বপ্নবৎ মনের কল্পনা!
কি নিয়ে থাকিব তবে, সিদ্ধ কি সাধনা হবে?
ভবলীলা ঘুচেছে আমার;
জীবনের শেষকালে, সকলি হরিয়া নিলে,
প্রাণ নিয়া দুঃখে কর পার—
বিভু! কি দশা হবে আমার!

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়

॥ ২৮ ॥

## সুখী ও দুঃখী

চিরসুখী জন ভ্রমে কি কখন ব্যথিত-বেদন বুঝিতে পারে?
কি যাতনা বিষে, বুঝিবে সে কিসে, কভু আশীবিষে দংশেনি যারে?
যতদিন ভবে না হবে—না হবে তোমার অবস্থা আমার সম,
ঈষৎ হাসিবে, শুনে না শুনিবে, বুঝে না বুঝিবে, যাতনা মম।

—কৃষ্ণচন্দ্র মজুমদার

॥ ২৯ ॥

## পলাশীর যুদ্ধ

( ১ )

বৃটিশের রণবাদ্য বাজিল অমনি—
কাঁপাইয়া রণস্থল,
কাঁপাইয়া গঙ্গাজল,
কাঁপাইয়া আম্রবন উঠিল সে ধ্বনি।

( ২ )

অর্দ্ধ-নিষ্কোষিত অসি করি যোদ্ধৃগণ,
বারেক গগন প্রতি,
বারেক মা বসুমতী
নিরখিল, যেন এই জন্মের মতন !

( ৩ )

ইঙ্গিতে পলকে মাত্র সৈনিক সকল,
বন্দুক সদর্পভরে,
তুলি নিল অংসোপরে ;
সঙ্গিনে কণ্টকাকীর্ণ হ'ল রণস্থল।

( ৪ )

ইংরাজের বজ্রনাদী কামান সকল—
গম্ভীর গর্জ্জন করি,
নাশিতে সম্মুখ-অরি,
মুহূর্ত্তেকে উগরিল কালান্ত-অনল।

( ৫ )

ছুটিল একটি গোলা রক্তিম-বরণ,
বিষম বাজিল পায়ে,
সেই সাংঘাতিক ঘায়ে
ভূতলে হইল মির-মদন পতন !

( ৬ )

"হুর্‌রে ! হুর্‌রে !"—করি গর্জ্জিল ইংরাজ !
নবাবের সৈন্যগণ
ভয়ে ভঙ্গ দিল রণ ;
পলাতে লাগিল সবে, নাহি সহে ব্যাজ ।

( ৭ )

"দাঁড়া রে । দাঁড়া রে ফিরে ! দাঁড়া এইক্ষণ
দাঁড়াও ক্ষত্রিয়গণ !
যদি ভঙ্গ দেও রণ,"—
গর্জ্জিলা মোহনলাল,—"নিকট শমন ।

( ৮ )

"আজি এই রণে যদি কর পলায়ন,
মনেতে জানিও স্থির,
কারো না থাকিবে শির,
সবান্ধবে যাবে সবে শমন-ভবন ।

( ৯ )

"সেনাপতি ! ছি ছি, এ কি ! হা ধিক্ তোমারে !
কেমনে, বল না, হায় !
কাষ্ঠের পুতুলপ্রায়,
সসজ্জিত দাঁড়াইয়া আছ এক ধারে ?

( ১০ )

"ওই দেখ ওই যেন চিত্রিত প্রাচীর,
ওই তব সৈন্যগণ
দাঁড়াইয়া অকারণ,
গণিতেছে লহরী কি রণ-পয়োধির ?

"দেখিছ না সর্ব্বনাশ সম্মুখে তোমার ?
যায় বঙ্গ-সিংহাসন,
যায় স্বাধীনতা-ধন,
যেতেছে ভাসিয়া সব, কি দেখিছ আর ?

( ১২ )

"বীরপ্রসবিনী যত মোগল-রমণী,
না বুঝিনু কি প্রকারে
প্রসবিল কুলাঙ্গারে !
চঞ্চলা মোগল-লক্ষ্মী বুঝিনু এখনি

( ১৩ )

"কেমনে যাবি রে ফিরে ক্ষত্রিয়-সমাজে ?
কেমনে দেখাবি মুখ ?
জীবনে কি আছে সুখ ?
স্ত্রী-পুত্র তোদের যত হাসিবেক লাজে !

( ১৪ )

"সহে না বিলম্ব আর, চল ভ্রাতাগণ
চল সবে রণস্থলে,
দেখিব কে জিনে বলে।
দেখাব ক্ষত্রিয়-বীর্য্য, দেখাব কেমন !"

( ১৫ )

বাধিল তুমুল যুদ্ধ ; অস্ত্রের নির্ঘাত,
তোপের গর্জ্জন ঘন,
ধূম-অগ্নি-উদ্‌গিরণ,
জলধর মধ্যে যেন অশনি সম্পাত।

( ১৬ )

নাচিছে অদৃষ্ট-দেবী, নির্দ্দয় হৃদয়,
এই বৃটিশের পক্ষে,
এই বিপক্ষের বক্ষে,
এইবার ইংরেজের হ'ল পরাজয়।

( ১৭ )

অকস্মাৎ তূর্য্যধ্বনি হইল তখন,—
"ক্ষান্ত হও যোদ্ধাগণ !
কর অস্ত্র সম্বরণ !
নবাবের অনুমতি কালি হবে রণ।"

( ১৮ )

উত্থিত কৃপাণ কর হইল অচল ;
সম্মুখে চরণদ্বয়
উত্থিত—তুরঙ্গচয়
দাঁড়াল, নবাবসৈন্য হইল চঞ্চল।

( ১৯ )

অচল শিলার সহ যুঝি বহুক্ষণ
নদী কোনমতে তারে
যদি বা টলাতে পারে,
উপাড়িয়া শিলা হয় ভূতলে পতন।

( ২০ )

তেমতি বারেক যদি টলে সৈন্যগণ,
ইংরাজ-'সঙ্গিন'-করে,
( ইন্দ্র যেন বজ্র ধরে )
ছুটিল পশ্চাতে—যেন কৃতান্ত শমন।

( ২১ )

কারো বুকে, কারো পৃষ্ঠে, কাহারো গলায়
লাগিল, সঙ্গিন-ঘায়—
বরিষার ফোঁটা প্রায়,
আঘাতে আঘাতে পড়ে নিমেষে ধরায়।

( ২২ )

ঝম্ ঝম্ ঝম্ করি ব্রিটিশ বাজনা
কাঁপাইয়া রণস্থল,
কাঁপাইয়া গঙ্গাজল,
আনন্দে করিল বঙ্গে বিজয় ঘোষণা।

—নবীনচন্দ্র সেন ( ঈষৎ পরিবর্তিত )

॥ ৩০ ॥

## যমুনা লহরী

( ১ )

নির্ম্মল সলিলে  বহিছ সদা
তটশালিনী সুন্দরী যমুনে ও !
কত কত সুন্দর  নগরী তীরে
রাজিছে তটযুগ ভূষি' ও !
পড়ি' জল-নীলে  ধবল সৌধ-ছবি
অনুকারিছে নভ-অঞ্জন ও ।

( ২ )

যুগযুগবাহী  প্রবাহ তোমারি
দেখিল কত শত ঘটনা ও !
তব জল-বুদ্বুদ  সহ কত রাজা
পরকাশিল, লয় পাইল ও ।

( ৩ )

কলকল-ভাষে  বহিয়ে, কাহিনী
কহিছ সবে কি পুরাতন ও ?
স্মরণে আসি'  মরম পরশে কথা—
ভূত সে ভারত-গাথা ও ।

( ৪ )

তব জল-কল্লোল  সহ কত সেনা---
গরজিল কোনদিন সমরে ও !
আজি শব-নীরব  রে যমুনে, সব
গত যত বৈভব কালে ও ।

( ৫ )

শ্যাম সলিল তব লোহিত ছিল কভু
পাণ্ডব-কুরুকুল-শোণিতে ও ;
কাঁপিল দেশ তুরগ-গজ-ভারে
ভারত স্বাধীন যেদিন ও ।

( ৬ )

তব জল-তীরে পৌরব যাদব
পাতিল রাজ-সিংহাসন ও ;
শাসিল দেশ অরিকুল নাশি'
ভারত স্বাধীন যেদিন ও ।

( ৭ )

দেখিলে কি তুমি বৌদ্ধ-পতাকা
উড়িতে দেশ-বিদেশে ও—
তিব্বত চীনে ব্রহ্ম তাতারে
ভারত স্বাধীন যেদিন ও ।

( ৮ )

এ পয়ঃ-পারে কত কত জাতীয়
ভাতিল কত শত রাজা ও !
আসিল স্থাপিল শাসিল রাজ্য
রচি ঘর কত পরিপাটী ও !

( ৯ )

কত শত দুর্জ্জয় দুর্গম দুর্গে
বেড়িল তব তটদেশে ও ;
নগর-প্রাচীরে ঘেরিল শেষে
চিরযুগ সম্ভোগ-আশে ও ।

( ১০ )

সে সব কৌতুক কাল-কবল আজি
লেশ না রাখিল শেষ ও।
কোথা সেই গৌরব নিকুঞ্জ-সৌরভ ?
হ'ল পরিণত শত কাহিনী ও !

—গোবিন্দচন্দ্র রায়

॥ ৩১ ॥

## *বঙ্কিম-বিদায়*

( ১ )

সায়াহ্ন—ছাব্বিশে চৈত্র—তের শত সন,
এক পায় দুই পায় বসন্ত চলিয়া যায়,
শ্যাম মমতায় মেখে বন-উপবন !
তার সে বিদায়-ভোজ—মধু খায় রোজ রোজ,
ফুলের গেলাস ভরি' মধুকরগণ।
তরুণ তমাল গাছে কি জানি কি লেখা আছে—
কোকিল করিছে পাঠ সে অভিনন্দন।
উড়ায়ে রুমাল ছাতা—নূতন পল্লব পাতা,
আনন্দ জানায় যেন নীরবে কানন।
বসন্ত বিদায় আজ, সভাপতি দ্বিজরাজ
সুধাকরে করে তার শেষ সম্ভাষণ,
সায়াহ্ন—ছাব্বিশে চৈত্র—তের-শত সন !

( ২ )

সায়াহ্ন—ছাব্বিশে চৈত্র—হায় হায় হায়,
বঙ্কিম বসন্ত-কবি আগে তার যায়
লইয়ে নবীন, হেম অক্ষয়ে অক্ষয় প্রেম,
চন্দ্রনাথ, প্রিয় বন্ধু দীনবন্ধু, রায়,

ধ'রে সবে হাতে হাতে, লইয়ে আসিলে সাথে,—
পারিজাত-বন থেকে শ্যামা পাপিয়ায় !
ছিন্ন-আশা ছিন্ন-বাসা সাজাইলে বঙ্গভাষা,
শীতের শিশির মুছে মলয়-হাওয়ায় !
এখনো পুরেনি তার সময়ের অধিকার ;—
সায়াহ্ন — ছাব্বিশে চৈত্র, হায় হায় হায় !
বঙ্কিম বসন্ত-কবি আগে তার যায় !

( ৩ )

যাবে তুমি ?   এ জগতে কে না বল যায় ?
কেহ গেলে হাসে লোকে, কেহ গেলে কাঁদে শোকে,
পরাণ বিদরে কারে করিতে বিদায় !
বসন্ত বাঁচিয়া থাক্, নিদাঘ শিশির যাক্,
কুলার বাতাসে আর তুষের ধুঁয়ায় !
বার মাস নিতি নিতি, থাকুক পূর্ণিমা তিথি,
চ'লে যাক অমা-রাহু—ক্ষতি নাহি তায় ।
তুমি থাক, মোরা যাই, আমরা যে ভস্ম ছাই,
কি হবে এ কোটি কোটি রেণু-কণিকায় ?
বিধির অপূর্ব্ব দান, দেশের গৌরব মান—
তুমি কবি-কোহিনূর কিরীট-চূড়ায় !
মোরা যাই, তুমি থাক, সুখী কর মায় !

( ৪ )

গভীর বসন্ত-নিশি—গভীর গগন,
কলিকাতা নিমতলে, দিতেছে গঙ্গার জলে
ধোয়াইয়া ভারতের বুকভরা ধন !
পাতিয়ে অঞ্চল-ঢেউ   আঁধারে দেখিনি কেউ,
মহাযত্নে মন্দাকিনী করিছে গ্রহণ !

পাইয়া কবির ছাই, আনন্দের সীমা নাই,
চলেছে পতিরে দিতে ডগমগ মন !
কত যুগ-যুগান্তর হৃত-রত্ন রত্নাকর—
দেবতা লুটিয়া নেছে করিয়া মন্থন,
পরশে কবির ছাই, ফিরিয়ে পাইবে তাই,
লবণাক্ত জলে হবে সুধা অতুলন !
ইন্দিরা জন্মিবে শঙ্খে, পারিজাত হবে পঙ্কে,
শুকুতি-পরশে হবে মুকুতা-সৃজন।
শৈবাল প্রবাল হবে, সুধাকর ফেন সনে,
হইবে কল্পতরু তৃণতরুগণ !
পাষাণে পড়িলে দাগ, হবে মণি পদ্মরাগ,
অঙ্গারে হইবে হীরা, কৌস্তুভ-রতন !
সত্যই কি কবি মরে ? বোঝে না অবোধ নরে,
কবি করে ত্রিদিবের নব আয়োজন,
আনন্দে অমর বন্দে কবির চরণ।

—গোবিন্দচন্দ্র দাস

॥ ৩২ ॥

## কামনা

ওহে দেব, ভেঙ্গে দাও ভীতির শৃঙ্খল,
ছিঁড়ে দাও লাজের বন্ধন,
সমুদয় আপনারে দিই একেবারে
জগতের পায়ে বিসর্জ্জন।
স্বামিন্, নিদেশ তব হৃদয়ে ধরিয়া,
তোমারি নির্দ্দিষ্ট করি কাজ,—
ছোট হোক্, বড় হোক্, পরের নয়নে
পড়ুক বা না পড়ুক, তাহে কেন লাজ ?

তুমি জীবনের প্রভু, তব ভৃত্য হয়ে
বিলাইব বিভব তোমার :
আমার আমার কি লাজ, আমি ততটুকু দিব,
তুমি দেছ যে-টুকুর ভার।
ভুলে যাই আপনারে, যশ অপবাদ
কভু যেন স্মরণে না আসে,
প্রেমের আলোক দাও, নির্ভয়ের বল,
তোমাতেই তৃপ্ত কর দাসে।

-কামিনী রায়

॥ ৩৩ ॥

## পাছে লোকে কিছু বলে

করিতে পারি না কাজ,
সদা ভয়, সদা লাজ,
সংশয়ে সংকল্প সদা টলে,
পাছে লোকে কিছু বলে !
আড়ালে আড়ালে থাকি,
নীরবে আপনা থাকি,
সম্মুখে চরণ নাহি চলে,
পাছে লোকে কিছু বলে।
হৃদয়ে বুদ্‌বুদ্‌ মত
উঠে শুভ্র চিন্তা কত,
মিশে যায় হৃদয়ের তলে,
পাছে লোকে কিছু বলে !

কাঁদে প্রাণ যবে, আঁখি
সযতনে শুষ্ক রাখি,
নিরমল নয়নের জলে,
পাছে লোকে কিছু বলে !
একটি স্নেহের কথা
প্রশমিতে পারে ব্যথা—
চ'লে যাই উপেক্ষার ছলে,
পাছে লোকে কিছু বলে !
মহৎ উদ্দেশ্যে যবে
একসাথে মিলে সবে,
পারি না মিলিতে সেই দলে,
পাছে লোকে কিছু বলে !
বিধাতা দেছেন প্রাণ,
থাকি সদা ম্রিয়মাণ,
শক্তি মরে ভীতির কবলে,
পাছে লোকে কিছু বলে !

—কামিনী রায়

( ৩৪ )

## চাহিবে না ফিরে

পথে দেখো ঘৃণাভরে কত কেহ গেল সরে',
উপহাস করি' কেহ যায় পায় ঠেলে ;
কেহ বা নিকটে আসি বরষি' গঞ্জনারাশি
ব্যথিতেরে ব্যথা দিয়ে যায় শেষে ফেলে'।

পতিত মানব-তরে নাহি কি গো এ সংসারে
একটি ব্যথিত প্রাণ, দু'টি অশ্রুধার ?
পথে প'ড়ে অসহায়,— পদে তারে দলে' যায়,
দু'খানি স্নেহের কর নাহি বাড়াবাড় ?

সত্য, দোষে আপনার চরণ স্খলিত তার :
তাই তোমাদের পদ উঠিবে ও-শিরে ?
তাই তার আর্ত্তরবে সকলে বধির হবে,
যে যাহার চ'লে যাবে—চাহিবে না ফিরে ?

বর্ত্তিকা লইয়া হাতে চলেছিল এক সাথে,
পথে নিবে গেল আলো, পড়িয়াছে তাই ;
তোমরা কি দয়া ক'রে, তুলিবে না হাত ধ'রে
অর্দ্ধদণ্ড তার লাগি' থামিবে না, ভাই ?

তোমাদের বাতি দিয়া প্রদীপ জ্বালিয় নিয়া,
তোমাদেরি হাতে ধ'রি হোক্ অগ্রসর ;
পঙ্ক-মাঝে অন্ধকারে ফেলে যদি দাও তারে,
আঁধার রজনী তার রবে নিরন্তর।

—কামিনী রায়

॥ ৩৫ ॥

## বৈশাখ

( ১ )

কপালে কঙ্কণ হানি', মুক্ত করি চুল
"বাসন্তী যামিনী" আহা কাঁদিয়া আকুল!
স্বামী তার "চৈত্রমাস', অনঙ্গের মত,
দক্ষিণে ঈষৎ হেলি', জানু করি নত,
কার তপ ভাঙ্গিবারে করিছে প্রয়াস?
রুদ্রের মূরতি ও যে!—একি সর্ব্বনাশ!

( ২ )

ললাটে অনল, হের, ধক্ ধক্ জ্বলে!
সর্ব্বাঙ্গে বিভূতি-ভস্ম, মাখি' কুতূহলে,
তপে মগ্ন—চিনিলে না বৈশাখ-দেবেরে?
হে চৈত্র, এ নিশি-শেষে, নিয়তির ফেরে,
হারাইলে প্রাণ! আহা!—নাশিতে জীবন,
রোষান্ধ বৈশাখ ওই মেলিল নয়ন!

( ৩ )

দিগঙ্গনা হাঁকি ডাকে, "কি কর, কি কর!"—
নব ঊষা বলে—"ক্রোধ সম্বর, সম্বর!"
কোকিল ডাকিল কুহু, করিয়া মিনতি,
সম্ভ্রমে অশোক-পুষ্প করিল প্রণতি!
বৃথা! বৃথা! বৈশাখের দু'চক্ষু হইতে,
নিঃসরিল অগ্নিকণা, বেগে আচম্বিতে!

( ৪ )

ভস্ম হ'ল "চৈত্রমাস" ! হয়ে অনাথিনী,
মুছিল সিন্দূর-বিন্দু "বাসন্তী যামিনী" !
শাল্মলীর পুষ্পরাশি পড়িল ঝরিয়া,
পাপিয়া বসন্ত রাজ্যে গেল পলাইয়া !
প্রজাপতি লুকাইল করবীর শিরে,—
ভিজিল শিরীষ-পুষ্প নয়নের নীরে।

( ৫ )

আম্রের বাছনিদের সুহরিত দেহ
ভরি' গেল রক্তপীতে, খসি' গেল কেল।
কঠিন উপলে বসি' সারস-সারসী
বিহগ ভাষায় ডাকে—"কোথায় সারসী !"
গহন অরণ্যে ছায়া পলায় তরাসে,—
ক্লান্ত পান্থ শ্রান্ত হয়ে আতপে সন্তাষে।

—দেবেন্দ্রনাথ সেন

॥ ৩৬ ॥

## অশোক তরু*

হে অশোক, কোন্ রাঙ্গা-চরণ চুম্বনে
মর্ম্মে মর্ম্মে শিহরিয়া হ'লি লালে-লাল ?
কোন্ দোল-পূর্ণিমায় নব বৃন্দাবনে
সহর্ষে মাখিলি ফাগ, প্রকৃতি-দুলাল ?
কোন্ চির সধবার ব্রত-উদ্‌যাপনে
পাইলি বাসন্তী শাড়ী সিন্দুর-বরণ ?
কোন্ বিবাহের রাত্রে বাসর-ভবনে
এক রাশি ব্রীড়া-হাসি করিলি চয়ন ?

বৃথা চেষ্টা !—হায় ! এই অবনী-মাঝারে
কেহ নহে জাতিস্মর—তরু-জীব-প্রাণী !
পরাণে লাগিয়া ধাঁধাঁ আলোক আঁধারে,
তরুও গিয়াছে ভুলে অশোক-কাহিনী !
শৈশবের আবছায়ে শিশুর 'দেয়ালা',
তেমতি, অশোক, তোর লালে-লাল খেলা।

—দেবেন্দ্রনাথ সেন

॥ ৩৭ ॥

## প্রার্থনা*

দুঃখী বলে,—'বিধি নাই, নাইক বিধাতা ;
চক্রসম অন্ধ ধরা চলে'।
সুখী বলে, -'কোথা দুঃখ, অদৃষ্ট কোথায় ?
ধরণী নরের পদতলে'।
জ্ঞানী বলে,—'কার্য্য আছে, কারণ দুর্জ্ঞেয় ;
এ জীবন প্রতীক্ষা কাতর'।
ভক্ত বলে,—'ধরণীর মহারাসে সদা
ক্রীড়ামত্ত রসিক-শেখর'।
ঋষি বলে,—'ধ্রুব তুমি, বরেণ্য ভূমান'।
কবি বলে,—'তুমি শোভাময়' !
গৃহী আমি, জীবযুদ্ধে ডাকি হে কাতরে,—
'দয়াময়, হও হে সদয় !'

—অক্ষয়কুমার বড়াল

৩৮ ॥

## মানব-বন্দনা

( ১ )

সেই আদি যুগে যবে অসহায় নর,
নেত্র মেলি ভবে.
চাহিয়া আকাশ-পানে—কারে ডেকেছিল,
দেবে, না মানবে ?
কাতর-আহ্বান সেই মেঘে মেঘে উঠি',
লুটি' গ্রহে গ্রহে,
ফিরিয়া কি আসে নাই, না পেয়ে উত্তর,
ধরায় আগ্রহে ?
সেই ক্ষুব্ধ অন্ধকারে, মরুত গর্জ্জনে,
কার অন্বেষণ ?
সে নহে বন্দনা-গীতি, ভয়ার্ত্ত-ক্ষুধার্ত্ত
খুঁজিছে স্বজন !

( ২ )

আরক্ত প্রভাত-সূর্য্য উদিল যখন
ভেদিয়া তিমিরে,
ধরিত্রী অরণ্যে ভরা, কর্দ্দমে পিচ্ছিলে—
সলিলে শিশিরে।
শাখায় ঝাপটি' পাখা গরুড় চীৎকারে,
কাণ্ডে সর্পকুল,
সম্মুখে শ্বাপদ-সঙ্ঘ বদন ব্যাদানি'
আছাড়ে লাঙ্গুল !

দংশিছে দংশক গাত্রে, পদে সরীসৃপ,
শূন্যে শ্যেন উড়ে ;—
কে তাহারে উদ্ধারিল ? দেব, না মানব—
প্রস্তরে লগুড়ে ?

( ৩ )

শীর্ণ অবসন্ন দেহ, গতিশক্তি-হীন,
ক্ষুধায় অস্থির,
কে দিল তুলিয়া মুখে স্বাদু পক্ব ফল,
পত্রপুটে নীর ?
কে দিল মুছায়ে অশ্রু ? কে বুলাল কর
সর্ব্বাঙ্গে আদরে ?
কে নব-পল্লবে দিল রচিয়া শয়ন
আপন গহ্বরে ?
দিল করে পুষ্পগুচ্ছ, শিরে পুষ্পলতা,
—অতিথি সৎকার ;
নিশীথে বিচিত্র স্বরে বিচিত্র ভাষায়
স্বপন-সম্ভার।

( ৪ )

শৈশবে কাহার সাথে জলে স্থলে ভ্রমি'
শিকার সন্ধান ?
কে শিখাল ধনুর্ব্বেদ, বহিত্র-চালনা,
চর্ম্ম-পরিধান ?
অর্দ্ধ-দগ্ধ মৃগমাংস কার সাথে বসি',
করিনু ভক্ষণ ?
কাষ্ঠে কাষ্ঠে অগ্নি জ্বালি' কার হস্ত ধরি',
কুর্দ্দন নর্ত্তন ?

কে শিখাল শিলাস্তূপে অশ্বথের মূলে
করিতে প্রণাম ?
কে শিখাল ঋতুভেদ, চন্দ্র-সূর্য্য-মেঘে
দেব-দেবী-নাম ?

( ৫ )

কৈশোরে কাহার সনে মৃত্তিকা-কর্ষণে
হইনু বাহির ?
মধ্যাহ্নে কে দিল পাত্রে শালি-অন্ন ঢালি'—
দধি দুগ্ধ ক্ষীর ?
সায়াহ্নে কুটিরচ্ছায়ে কার কণ্ঠসাথে
নিবিদ্ উচ্চারি'—
কার আশীর্ব্বাদ ল'য়ে অগ্নি সাক্ষী করি'
হইনু সংসারী !
কে দিল ঔষধি রোগে, ক্ষতে প্রলেপন—
স্নেহে অনুরাগে ?
কার ছন্দে—সোম গন্ধে—ইন্দ্র অগ্নি বায়ু
নিল যজ্ঞভাগে ?

( ৬ )

যৌবনে সাহায্যে কার নগর-পত্তন,
প্রাসাদ-নির্ম্মাণ ?
কার ঋক্ সাম যজুঃ, চরক সুশ্রুত,
সংহিতা পুরাণ ?
কে গঠিল দুর্গ, সেতু, পরিখা, প্রণালী,
পথ, ঘাট, মাঠ
কে আজ পৃথিবী-রাজ ? জলে স্থলে ব্যোমে
কার রাজ্যপাট ?

পঞ্চভূত, বশীভূত প্রকৃতি উন্নীত,
কার জ্ঞানে বলে ?
ভুক্তিতে কাহার রাজ্য—জন্মিলেন হরি
মথুরা কোশলে ?

( ৭ )

প্রবীণ সমাজ-পদে, আজি প্রৌঢ় আমি
যুড়ি' দুই কর,
নমি হে বিবর্ত্ত-বুদ্ধি! বিদ্যুত-মোহন,
বজ্র মুষ্টিধর !
চরণে ঝটিকা-গতি—ছুটিছ উধাও
দলি' নীহারিকা !
উদ্দীপ্ত তেজস নেত্র—হেরিছ নির্ভয়ে
সপ্তসূর্য্য-শিখা !
গ্রহে গ্রহে আবর্ত্তন—গভীর নিনাদ
শুনিছ শ্রবণে !
দোলে মহাকাল-কোলে অণু-পরমাণু—
বুঝিছ স্পর্শনে !

( ৮ )

নমি তোমা', নরদেব ! কি গর্ব্বে গৌরবে
দাঁড়ায়েছ তুমি !
সর্ব্বাঙ্গে প্রভাত, রশ্মি শিরে চূর্ণ-মেঘ,
পদে শষ্পভূমি !
পশ্চাতে মন্দির-শ্রেণী, সুবর্ণ-কলস
ঝলসে কিরণে ;
বালকণ্ঠ-সমুত্থিত নবীন উদ্গীথ
গগনে পবনে !

হৃদয়-স্পন্দন সনে ঘুরিছে জগৎ,
চলিছে সময় :
ভ্রূভঙ্গে—ফিরিছে সঙ্গে—ক্রম-ব্যতিক্রম,
উদয় বিলয় !

( ৯ )

নমি আমি প্রতিজনে,—আদ্বিজ চণ্ডাল,
প্রভু ক্রীতদাস !
সিন্ধুমূলে জলবিন্দু বিশ্বমূলে অণু
সমগ্রে প্রকাশ !
নমি, কৃষি-তন্তু-জীবী স্থপতি-তক্ষণ
কর্ম্ম-চর্ম্মকার !
অদ্রিতলে শিলাখণ্ড—দৃষ্টি-অগোচরে
কহ, অদ্রিভার !
কত রাজ্য, কত রাজা গড়িছ নীরবে
হে পূজ্য, হে প্রিয় !
একত্বে বরেণ্য তুমি, শরণ্য এককে—
আত্মার আত্মীয় !

—অক্ষয়কুমার বড়াল

॥ ৩৯ ॥

## সন্ধ্যা

দূরে—সুমেরুর শিরে আসে সন্ধ্যারাণী,
সুনীল বসনে ঢাকি' ফুলতনুখানি ।
তরল গুণ্ঠন-আড়ে
মুখ-শশী উঁকি মারে ;
সরমে উছলি' পড়ে কত প্রেম-বাণী !

নব নীলোৎপল মত
আঁখি দুটি অবনত ;
সম্ভ্রমে সঙ্কোচে কত বাধিছে চরণ !
পতির পবিত্র ঘরে
সতী পরবেশ করে—
হাতে সুবর্ণের দীপ, হৃদয়ে কম্পন !

নয়নে গভীর তৃপ্তি—
ক্ষীরোদ-সমুদ্র-দীপ্তি ;
অধরে চন্দ্রিকা-হাসি—বিজয়-বিশ্রাম ;
নিশ্বাসে মলয়াবেগ,
অলকে অলক-মেঘ,
শুক্রতারা-মুকুতার—নৃত্য অভিরাম !

আসে ধনী আথিবিধি,
কপালে তারকা-সিঁথি,
সীমন্তে সিন্দূর-বিন্দু—দিনান্ত-তপন ;
গুচ্ছে গুচ্ছে কালো চুলে
স্তব্ধ অন্ধকার দুলে ;
দিগন্ত-বসনাঞ্চলে কত না রতন !

অপূর্ব্ব অপূর্ব্ব দৃশ্য !
সম্ভ্রমে প্রণমে বিশ্ব,
দেবতা আশীষচ্ছলে বরষে শিশির ।
নদীমুখে কলগীতি,
সমুদ্র-হৃদয়ে স্ফীতি,
অগুরু-চন্দন-ধূপে অলস সমীর ।

ঘরে ঘরে দীপ জ্বলে—
পুলিনে, তুলসী-তলে,
যেন শত চক্ষু মেলে' হেরিছে ধরণী !
মন্দিরে মঙ্গলারতি,
বালা পূজে সন্ধ্যাসতী,
পুরনারী ভক্তিভরে করে শঙ্খ-ধ্বনি।

—অক্ষয়কুমার বড়াল

॥ ৪০ ॥

## আষাঢ়

নীল নবঘনে আষাঢ় গগনে
তিল ঠাঁই আর নাহি রে !
ওগো, আজ তোরা যাস্‌নে ঘরের
বাহিরে।
বাদলের ধারা ঝরে ঝর-ঝর,
আউসের ক্ষেত জলে ভর-ভর,
কালিমাখা মেঘে ওপারে আঁধার
ঘনায়েছে, দেখ্‌ চাহি' রে !
ওগো আজ তোরা যাস্‌নে ঘরের
বাহিরে ॥
ওই ডাকে শোনো ধেনু ঘনঘন,
ধবলীরে আনো গোহালে !
এখনি আঁধার হবে, বেলাটুকু
পোহালে।
দুয়ারে দাঁড়ায়ে, ওগো দেখ্‌ দেখি—
মাঠে গেছে যারা তা'রা ফিরিছে কি,

রাখাল বালক কি জানি কোথায়
সারাদিন আজ খোয়ালে।
এখনি আঁধার হবে, বেলাটুকু
পোহালে।

শোন শোন ওই পারে যাব ব'লে
কে ডাকিছে বুঝি মাঝিরে।
খেয়া-পারাপার বন্ধ হয়েছে
আজি রে!

পূবে হাওয়া বয়, কূলে নেই কেউ,
দু'কূল বাহিয়া উঠে পড়ে ঢেউ,
দরদর বেগে জলে পড়ি' জল
ছলছল উঠে বাজি' রে,
খেয়া-পারাপার বন্ধ হয়েছে
আজি রে॥

ওগো, আজ তোরা যাস্‌নে গো, তোরা
যাস্‌নে ঘরের বাহিরে,
আকাশ আঁধার, বেলা বেশি আর
নাহিরে!

ঝরঝরধারে ভিজিবে নিচোল,
ঘাটে যেতে পথ হয়েছে পিছল,
ঐ বেণুবন দুলে ঘনঘন
পথপাশে দেখ চাহি রে!
ওগো, আজ তোরা যাস্‌নে ঘরের
বাহিরে॥

—রবীন্দ্রনাথ ঠাকুর

॥ ৪১ ॥

## খাঁচার পাখী

আজিকে গহন কালিমা লেগেছে গগনে, ওগো,
দিক্‌দিগন্ত ঢাকি';
আজিকে আমরা কাঁদিয়া শুধাই সঘনে, ওগো,
আমরা খাঁচার পাখী,—
হৃদয়-বন্ধু, শুন গো বন্ধু মোর,
আজি কি আসিল প্রলয় রাত্রি ঘোর ?
চিরদিবসের আলোক গেল কি মুছিয়া ?
চিরদিবসের আশ্বাস গেল কি ঘুচিয়া ?
দেবতার কৃপা আকাশের তলে,
কোথা কিছু নাই বাকি ?—
তোমা পানে চাই, কাঁদিয়া শুধাই
আমরা খাঁচার পাখী।
ফাল্গুন এলে সহসা দেখিন পবন হ'তে
মাঝে মাঝে রহি' রহি'
আসিত সুবাস সুদূর কুঞ্জভবন হ'তে
অপূর্ব্ব আশা বহি'।
হৃদয়-বন্ধু, শুন গো বন্ধু মোর,
মাঝে মাঝে যবে রজনী হইত ভোর,
কি মায়ামন্ত্রে বন্ধন-দুঃখ নাশিয়া
খাঁচার কোণেতে প্রভাত পশিত হাসিয়া—
ঘনমসী-আঁকা লোহার শলাকা
সোনার সুধায় মাখি';
নিখিল বিশ্ব পাইতাম প্রাণে
আমরা খাঁচার পাখী।

আজি দেখ ওই পূর্ব্ব-অচলে চাহিয়া, হোথা
কিছুই যায় না দেখা,—
আজি কোনদিকে তিমির-প্রান্ত দাহিয়া, হোথা
পড়েনি সোনার রেখা।
হৃদয়-বন্ধু, শুন গো বন্ধু মোর,
আজি শৃঙ্খল বাজে অতি সুকঠোর।
আজি পিঞ্জর ভুলাবারে কিছু নাহিরে,
কার সন্ধান করি অন্তরে বাহিরে?
মরীচিকা লয়ে জুড়াব নয়ন
আপনারে দিব ফাঁকি—
সে আলোটুকুও হারায়েছি আজি—
আমরা খাঁচার পাখী।
ওগো আমাদের এই ভয়াতুর বেদনা যেন
তোমারে না দেয় ব্যথা
পিঞ্জরদ্বারে বসিয়া তুমিও কেঁদ না যেন
লয়ে বৃথা আকুলতা!
হৃদয়-বন্ধু, শুন গো বন্ধু মোর,
তোমার চরণে নাহি তো লৌহডোর;
সকল মেঘের ঊর্দ্ধে যাও গো উড়িয়া,
সেথা ঢালো তান বিমল শূন্য জুড়িয়া,—
"নেবেনি, নেবেনি প্রভাতের রবি"—
কহ আমাদের ডাকি',
মুদিয়া নয়ান সেই গান
আমরা খাঁচার পাখী।

—রবীন্দ্রনাথ ঠাকুর

॥ ৪২ ॥

## নিষ্ফল উপহার

নিম্নে যমুনা বহে স্বচ্ছ শীতল।
ঊর্দ্ধে পাষাণ-তট, শ্যাম শিলাতল।
মাঝে গহ্বর, তাহে পশি' জলধার
ছলছল করতালি দেয় অনিবার।
বরষার নির্ঝরে অঙ্কিত-কায়
দুই তীরে গিরিমালা কতদূর যায়!
স্থির তারা, নিশিদিন তবু যেন চলে,
চলা যেন বাঁধা আছে অচল শিকলে।
মাঝে মাঝে শাল তাল রয়েছে দাঁড়ায়ে,
মেঘেরে ডাকিছে গিরি হস্ত বাড়ায়ে!
তৃণহীন সুকঠিন বিদীর্ণ ধরা,
রৌদ্র-বরণ ফুলে কাঁটাগাছ ভরা।
দিবসের তাপ ভূমি দিতেছে ফিরায়ে,
দাঁড়ায়ে রয়েছে গিরি আপনার ছায়ে,
পথহীন, জনহীন, শব্দ-বিহীন;
ডুবে রবি, যেমন সে ডুবে প্রতিদিন।
রঘুনাথ হেথা আসি যবে উতরিলা,
শিখগুরু পড়িছেন ভগবৎ-লীলা;
রঘু কহিলেন নমি' চরণে তাঁহার,
"দীন আনিয়াছে, প্রভু, হীন উপহার।"
বাহু বাড়াইয়া গুরু শুধায়ে কুশল
আশীষিলা মাথায় পরশি' করতল।
কনকে হীরকে গাঁথা বলয় দু'খানি
গুরুপদে দিলা রঘু জুড়ি' দুই পাণি।

ভূমিতল হ'তে বালা লইলেন তুলে',
দেখিতে লাগিলা প্রভু ঘুরায়ে আঙুলে।
হীরকের সূচী-মুখ শতবার ঘুরি'
হানিতে লাগিল শত আলোকের ছুরি।
ঈষৎ হাসিয়া গুরু পাশে দিল রাখি'
আবার সে পুঁথিপরে নিবেশিলা আঁখি!
সহসা একটি বালা শিলাতল হ'তে
গড়ায়ে পড়িয়া গেল যমুনার স্রোতে!
"আহা আহা" চীৎকার করি' রঘুনাথ
ঝাঁপায়ে পড়িল জলে বাড়ায়ে দু'হাত।
আগ্রহে যেন তার প্রাণ-মন-কায়,
একখানি বাহু হয়ে ধরিবারে যায়।
বারেকের তরে গুরু না তুলিল মুখ,
নিভৃত হৃদয়ে তাঁর জাগে পাঠ-সুখ।
কালো জল চুপে চুপে বহিল গোপন
ছলভরা সুগভীর চুরির মতন।
দিবালোক চলে' গেল দিবসের পিছু;
যমুনা উতলা করি' না মিলিল কিছু।
সিক্ত বসন লয়ে' শ্রান্ত শরীরে
রঘুনাথ গুরু কাছে আসিলেন ফিরে।
"এখনো উঠাতে পারি", করযোড়ে যাচে—
"যদি দেখাইয়া দাও কোন্‌খানে আছে।"
দ্বিতীয় বলয়খানি ছুঁড়ি দিয়া জলে,
গুরু কহিলেন, "আছে ওই নদীতলে।"

—রবীন্দ্রনাথ ঠাকুর

॥ ৪৩ ॥

## পূজারিণী*

( অবদানশতক )

নৃপতি বিম্বিসার।
নমিয়া বুদ্ধে মাগিয়া লইলা
পাদ-নখ-কণা তাঁর।
স্থাপিয়া নিভৃত প্রাসাদ-কাননে,
তাহারি উপরে রচিলা যতনে
অতি অপরূপ শিলাময় স্তূপ—
শিল্পশোভার সার।
সন্ধ্যাবেলায় শুচিবাস পরি'
রাজবধূ রাজবালা
আসিতেন ফুল সাজায়ে ডালায়,
স্তূপ-পাদমূলে সোনার থালায়,
আপনার হাতে দিতেন জ্বালায়ে
কনক-প্রদীপমালা।
অজাতশত্রু রাজা হ'ল যবে
পিতার আসনে আসি,'
পিতার ধর্ম্ম শোণিতের স্রোতে
মুছিয়া ফেলিল রাজপুরী হ'তে,
স্থাপিল যজ্ঞ অনল-আলোতে
বৌদ্ধ শাস্ত্ররাশি।
কহিল ডাকিয়া অজাতশত্রু
রাজপুরনারী সবে,
"বেদ ব্রাহ্মণ রাজা ছাড়া আর
কিছু নাই ভবে পূজা করিবার,—

এই ক'টি কথা জেনো মনে সার,—
ভুলিলে বিপদ হবে।"
সেদিন শারদ দিবা-অবসান,—
শ্রীমতী নামে সে দাসী
পুণ্য-শীতল সলিলে নাহিয়া,
পুষ্প-প্রদীপ থালায় বাহিয়া,
রাজমহিষীর চরণে চাহিয়া
নীরবে দাঁড়াল আসি।
শিহরি' সভয়ে মহিষী কহিলা,—
"এ কথা নাহি কি মনে,
অজাতশত্রু করেছে রটনা—
স্তূপে যে করিবে অর্ঘ্যরচনা,
শূলের উপরে মরিবে সে জনা
অথবা নির্ব্বাসনে ?"
সেথা হ'তে ফিরি' গেল চলি' ধীরে
বধূ অমিতার ঘরে।
সমুখে রাখিয়া স্বর্ণ-মুকুর
বাঁধিতেছিল সে দীর্ঘ চিকুর,
আঁকিতেছিল সে যত্নে সিঁদুর
সিঁথির সীমার 'পরে।
শ্রীমতীরে হেরি' বাঁকি' গেল রেখা,
কাঁপি' গেল তার হাত,—
কহিল—"অবোধ, কি সাহস-বলে
এনেছিস্ পূজা, এখনি যা চলে',
কে কোথা দেখিবে, ঘটিবে তা হ'লে
বিষম বিপদপাত।"

অস্ত-রবির রশ্মি-আভায়
খোলা জানালার ধারে
কুমারী শুক্লা বসি' একাকিনী
পড়িতে নিরত কাব্য-কাহিনী,
চমকি' উঠিল শুনি কিঙ্কিণী,
চাহিয়া দেখিল দ্বারে !
শ্রীমতীরে হেরি পুঁথি রাখি ভূমে
দ্রুতপদে গেল কাছে।
কহে সাবধানে তার কানে কানে,—
"রাজার আদেশ আজি কে না জানে,
এমনি ক'রে কি মরণের পানে,
ছুটিয়া চলিতে আছে ?"
দ্বার হতে দ্বারে ফিরিয়া শ্রীমতী
লইয়া অর্ঘ্য-থালি,
"হে পুর-বাসিনি !" সবে ডাকি কয়,
"হয়েছে প্রভুর পূজার সময় !"—
শুনি' ঘরে ঘরে কেহ পায় ভয়,
কেহ দেয় তারে গালি।
দিবসের শেষ আলোক মিলা'ল
নগর-সৌধ 'পরে।
পথ জনহীন আঁধারে বিলীন
কলকোলাহল হ'য়ে এল ক্ষীণ,
আরতি-ঘণ্টা ধ্বনিল প্রাচীন
রাজদেবালয়-ঘরে।
শারদ নিশির স্বচ্ছ তিমিরে
তারা অগণ্য জ্বলে।

সিংহদুয়ারে বাজিল বিষাণ,
বন্দীরা ধরে সন্ধ্যার তান,
"মন্ত্রণাসভা হ'ল সমাধান"
—দ্বারী ফুকারিয়া বলে।
—এমন সময় হেরিলা চমকি'
প্রাসাদে প্রহরী যত—
রাজার বিজন কানন মাঝারে
স্তূপপাদমূলে গহন আঁধারে
জ্বলিতেছে কেন, যেন সারে সারে
প্রদীপমালার মত!
মুক্ত কৃপাণে পুররক্ষক
তখনি ছুটিয়া আসি
সুধাল, "কে তুই ওরে দুর্ম্মতি,
মরিবার তরে করিস আরতি।"
মধুর কণ্ঠে শুনিল,—"শ্রীমতী
আমি বুদ্ধের দাসী!"
(সেদিন শুভ্র পাষাণ-ফলকে
পড়িল রক্ত-লিখা।
সেদিন শারদ স্বচ্ছ নিশীথে
প্রাসাদ-কাননে নীরবে নিভৃতে
স্তূপপাদমূলে নিবিল চকিতে
শেষ-আরতির শিখা।)

—রবীন্দ্রনাথ ঠাকুর

॥ ৪৪ ॥

## মাতৃহারা

( ১ )

সাঙ্গ হ'লে দিনের খেলা, খেয়ে চারটি তাড়াতাড়ি,
সন্ধ্যাটি না হ'তে হ'তেই, গাঢ়-ঘুমের ঘোরে,
ঘুমোচ্ছিস্ রে মাণিক আমার, মাতৃহারা ও-রে !
পাঁচ মিনিট না যেতে যেতেই ঘুমিয়ে গেছিস্,
নেতিয়ে গেছিস্,
বাছা আমার আতুরে !
—ওরে আমার যাদু রে !

( ২ )

কে দিল তোল মাথায় বালিশ ? কে দিল তোর
চাদর গায় ?
কে পাড়াল ঘুম ?
ওরে আমার ভাঙ্গা-ঘরে চাঁদের আলো ! ওরে আমার
বৃন্তচ্যুত লুণ্ঠিত মন্দার-কুসুম !
শুন্‌তো হুকুম, কর্ত্ত পেয়ার,
যে জন, এখন নাই ত সে আর ;
মায়া কাটিয়ে চলে' সে ত গেছে এখান থেকে ;
তোকে যাদু, আমার কাছে রেখে !

( ৩ )

যত দিন সে ছিল হেথায়, তোর জন্যই সে ছিল আকুল,
তুই বলে' সে সারা ;
এখন একবার চোখের দেখা চেয়েও দেখে না সে তোরে,
—ওরে মাতৃহারা !

কোথায় সে চলে' গেল,
কিছুই না বলে' গেল ;
এইটে কেবল বুঝিয়ে গেল সার—
যে, ফির্বে না সে আর।

( ৪ )

সে যদি তোর থাক্‌তো, খানিক আবদার কর্ত্তিস্
শোবার আগে,
দাবি কর্ত্তিস্ চুমা ;
টেনে নিত বুকের মাঝে, গাইত সে সুমৃদুস্বরে
"ঘুমা, যাদু ঘুমা"।
নাই সে যদি, নিজেই নিয়ে
চাদরখানি,—গায়ে দিয়ে,
বালিশ দিয়ে মাথায়—
ঘুমটি অমনি ছেয়ে এল আঁখির দুই পাতায় !
পাঁচ মিনিট না যেতে যেতেই, ঘুমিয়ে গেলি, নেতিয়ে গেলি
ছেঁড়া একটা মাদুরে,
ওরে আমার যাদু রে !

( ৫ )

বুঝিস্ না তুই নিজের দুঃখ, ওরে সুখী বালক—
তাই ত আছিস্ সুখে ;
বিজ্ঞ আমি, বুঝি সূক্ষ্ম,
বুঝি বেশী, তাই এ দুঃখ
বেশী বাজে বুকে।
তুইও বুঝবি বড় হ'লে, মনে পড়বে যখন
ছেলেবেলার কথা—
মায়ের যত্ন, মায়ের সেবা, সর্ব্বদা, সর্ব্বথা।

নিজের মায়ে আদর করে' ডাকবে যখন কেহ,
তখন রে তোর মনে পড়বে, বিশ্বজগৎ হ'তে
লুপ্ত মাতৃস্নেহ !

( ৬ )

এখন ওরে মূঢ় শিশু, এখন কি তোর কাছে,
মায়ের মূল্য আছে ?
এখন রে তোর কাছে মা কি মাসী পিসী মামী,
একটুখানি আদর দিলেই একই রকম দামী।
এখন, যখন জঠর জ্বলে, পেলেই হোল খাদ্য কিছু,
কাছে একজন শুলেই হোল রাতে ;
যে সে হোক না, বল্লেই হোল ভূতের কিংবা বাঘের গল্প,
খেলার সাথী পেলেই হোল সাথে ,
এখন কি তুই বুঝবি, ওরে মূঢ় !
সে সব যত প্রাণের কথা গূঢ় ?

( ৭ )

—হায়, যাদু, সকল দুঃখের বাড়া দুঃখ এই
নিজের দুঃখ বুঝতেও না-পারা,
সেই দুঃখে দুঃখী তুই—ওরে মাতৃহারা।
তাইরে তোরে দেখে এমন ভূমিতলে একা অসহায়,
ওরে আমার হৃদয় ফেটে যায় !
ওরে আমার চক্ষে বহে ধারা,
—ওরে মাতৃহারা !

—দ্বিজেন্দ্রলাল রায়

॥ ৪৫ ॥

## তা, সে হ'বে কেন !

( ১ )

তোমরা—দেশোদ্ধার কর্ত্তে চাও কি ক'রে মুখে বড়াই ?
—তা' সে হ'বে কেন !
তোমরা—বাক্যবাণে শুধু ফতে কর্ত্তে চাও কি লড়াই ?
—তা' সে হ'বে কেন !
তোমরা—ইংরাজ গৌরবে ক্ষুব্ধ বলে' চাও কি যে, সে
তোমাদের ও করপদ্মে দেশটা সঁপে, শেষে
তল্পিতল্পা বেঁধে, নিজের চলে যাবে দেশে ?
—তা' সে হ'বে কেন !

( ২ )

তোমরা—হিন্দু ধর্ম্ম "প্রচার" কোরেই, হ'তে চাও যে ধন্য,
—তা' সে হ'বে কেন !
তোমরা—মূর্খ হ'য়ে হ'তে চাও যে বিশ্বে অগ্রগণ্য !
তোমরা—বোঝাতে চাও হিন্দুধর্ম্মের অতি সূক্ষ্ম মর্ম্ম—
"ভীরুতাটি আধ্যাত্মিক আর কুঁড়েমিটা ধর্ম্ম !"
অম্‌নি তাই সব বুঝে যাবে যত শ্বেতচর্ম্ম ?
—তা' সে হ'বে কেন !

( ৩ )

তোমরা—সাবেকভাবে সমাজটিকে রাখ্‌তে চাও যে খাড়া ;
—তা' সে হ'বে কেন !
তোমরা—স্রোতটাকে ফিরাতে চাও যে দিয়ে মুখের তাড়া ;
—তা' সে হ'বে কেন !

তোমরা—বিপ্র হ'য়ে ভৃত্য-কার্য্য করে' বাড়ী ফিরে,
শাস্ত্র ভুলে, রেখে শুধু আর্কফলা শিরে—
দলাদলি ক'রে শুধু রাখ্‌বে সমাজটিরে ?
—তা' সে হ'বে কেন !

( ৪ )

তোমরা—চিরকালটা নারীগণে রাখ্‌বে পাঁচিল ঘিরে',
—তা' সে হ'বে কেন !
তোমরা—গহনা ঘুষ দিয়ে বশে রাখ্‌বে রমণীরে ?
—তা' সে হ'বে কেন ?
তোমরা—চাও যে তা'রা বদ্ধ থাকুক, এখন যেমন আছে ;
রান্নাঘরের ধোঁয়ায় এবং আঁস্তাকুড়ের কাছে ;
এবং তোমরা নিজে যা'বে থিয়েটারে, নাচে ?
—তা' সে হ'বে কেন ।

—দ্বিজেন্দ্রলাল রায়

॥ ৪৬ ॥

## চাতক

সরিছে আঁধার কালো ;
ঊষার নবীন আলো
দেখাইছে জগতের আধ-আধ ছবি ;
এত ভোরে, কোন্ পাখী !
গাহিছ আকাশে থাকি,
জাগাইয়া ধরাতল মাতাইয়া কবি ?

মধুর কাকলী মুখে,
খেলিছ মনের সুখে,
হেরি ও মাধুরী মরি নয়ন জুড়ায় !
সুনীল গগনকোলে,
কাঞ্চনের ফোঁটা দোলে,
সজীব কুসুম যেন পবনে উড়ায় !
কি জানি কি যোগ-বলে
স্বরগে যেতেছে চলে,
দেখি যেন থেকে থেকে জলদে লুকাও !
দেবতার শিশুগুলি
খেলে হেথা হেলি দুলি,
কে তুমি তাদের সনে খেলিবারে যাও ?
চিনেছি চিনেছি আমি
ওই যে চাতক তুমি,
প্রভাতী কিরণ মেখে কর ঝলমল ;
নাচিছ তপন আগে,
জাগাইছ জীব-ভাগে,
সুললিত গানে ভরি মাতায়ে ভূতল !
শুনি ও অমৃত-গীতি
কার না জনমে প্রীতি ?
কে যেন অমৃতধারা ঢালিছে ধরায়,
ছুটিছে অমৃতরাশি,
অমৃত-হিল্লোলে ভাসি',
অমৃত-তুফানে যেন মন ভেসে যায় !

হেন গান কোথা ছিল ?
কে তোমারে শিখাইল ?
কহ রে চাতক ! মোরে সেই সমুদয় ;
আমি ত বুঝেছি এই,
জগত-জননী যেই,
তাহারি শিখানো গীত, আর কারো নয় !
যে সাজায় রামধনু,
যে হাসায় শশী-ভানু,
অমল কমল যেই সলিলে ভাসায় ;
যাঁহার কৌশলবলে
গ্রহ তারা শূন্যে চলে,
তোমারে এহেন গীতি সেই রে শিখায় !
অমন মধুরে পাখী !
তাঁরেই ডাকিছ নাকি
স্বরগ-দুয়ারে উঠি' পরাণ খুলিয়া ?
তুমি রে ! ডাকিছ যাঁরে,
আমি সদা ডাকি তাঁরে,
আমি ডাকি ধরাতলে হৃদয় ভরিয়া !

— মানকুমারী বসু

॥ ৯৭ ॥

## বাসনা*

ছুট্‌ব আমি সরল প্রাণে
পর্ণ-কুটীর হ'তে,
ধান-নাচানো মাঠের হাওয়ায়
ছুট্‌ব আলিপথে !

বনের মাথায় আঁধার ফুঁড়ে,
শুকতারাটি জাগ্‌বে দূরে,
কান জুড়াবে পাখীর গানে
সুরের মিঠে-স্রোতে ;

এলিয়ে দেব নগ্ন বাহু
গাঙের রাঙা জলে,
ঝাঁপিয়ে পড়ে' উজান যাব
ঢেউয়ের টলমলে ;
তুচ্ছ ক'রে জোয়ার-ভাঁটা,
এপার-ওপার সাঁতার-কাটা,
নাচ্‌বে আলো জলের বুকে
নীল আকাশের তলে।
বুক ফুলায়ে হাল ধরিব,
পাল তুলিব না'য়ে,
মাঝ-গঙ্গায় জাল ফেলিব
উদাস আদুল গায়ে ;
গাঙ্‌চিলেরা ঝাঁকে ঝাঁকে,
উড়বে ভাঙা পাড়ের বাঁকে
ডাক্‌বে চাতক 'ফটিক জল'
মেঘের ছায়ে ছায়ে।

বর্ষা যখন ছড়িয়ে দেবে
মোতির 'সাত-নরী',
কদম-কেশর শিউরে উঠে'
পড়্‌বে ঝরি' ঝরি'।

মাঠের কোণে যাবে দেখা
বৃষ্টি-ধারার 'চিকে'-ঢাকা
কেয়াঝাড়ের মাথার 'পরে
নারিকেলের সারি।

শিল কুড়িয়ে বাঁধ্‌ব 'মোয়া',
লাঙ্গল দেব ভূঁয়ে,
কড়্‌ কড়্‌ কড়্‌ ডাক্‌বে 'দেয়া',
আসবে আমন রুয়ে' !
আকাশ-ভাঙা মুষল-ধার,
বাঁশের ঝাড়ে কি তোলপাড় !
পাকুড় তেঁতুল ঝাউয়ের ঝাড়
পড়্‌বে নুয়ে' নুয়ে'।

অবাক্ হয়ে দাওয়ায় বসে'
দেখ্‌ব দুপুর বেলা,
পরিষ্কার ওই আকাশ-আলোয়,
পাখীর সাঁতার-খেলা ;
কাঠঠোক্‌রা ঠোঁটের ঘায়ে,
গাছের হেলা গুঁড়িয়ে গায়ে
সুড়ঙ্গটি কর্‌রে গভীর—
পাখায় রঙের মেলা।

কামার-শালে বস্‌ব গিয়ে
রৌদ্র এলে পড়ি' ;
কয়লাগুলো রাঙিয়ে দিয়ে
টান্‌ব যাঁতার দড়ি ;

ঝুলের কাছে জম্‌বে ধোঁয়া
কাঁপিয়ে 'নেয়াই' পিট্‌ব লোহা,
ছিটিয়ে দেব আগুন-যূঁই—
আলোর ছড়াছড়ি।

শুন্‌তে যাব ভারত-কথা,
রামায়ণের গান,
সীতার দুখে চোখের জলে
গল্‌বে মনঃপ্রাণ ;
বনবাসের করুণ কথা
শুন্‌তে বুকে বাজবে ব্যথা,
ফিরব ঘরে দুঃখভরে
ক্ষুব্ধ ম্রিয়মাণ।

মেয়েটি মোর-আগ-বাড়ায়ে
দাঁড়িয়ে রবে দ্বারে,
দোপাটি-ফুল খোঁপায় পরে'
সাঁঝের আঁধিয়ারে ;
কাজল-দেওয়া চক্ষু দু'টি
আদর-দোলে উঠবে ফুটি'
'ফনী-মনসা'র বেড়ায়-ঘেরা'
দুর্গা-দীঘির ধারে।

সারাদিনের শ্রান্তিভরা
শিথিল আঁখির পাতে
স্বপ্নহারা ঘুমের আরাম
ভোগ করিব রাতে।

না ফুটিতেই উষার আঁখি
না ডাকিতেই ভোরের পাখী,
ঝঙ্কারিব 'জয় জগদীশ'
'প্রাণের 'একতারা'তে।

—করুণানিধান বন্দ্যোপাধ্যায়

॥ ৫৮ ॥

## ওয়াল্টেয়ারে

সাম্‌নে হেরি সুনীল বারি
তালীবনের ফাঁকে,
গেরুয়া-রঙ্‌ ভাঙা-মাটি
ঢালু পথের বাঁকে।
ঝর্ণা-ঝালর পড়ছে ঝরি'
শ্যামল তরু-পর্ণ 'পরি,
আলোক-লতা অলক-জালে
কালো পাথর ঢাকে।

নীল-লহরীর মাথায় অথির
ফেনার যুথীরাশি
দেয় গো চুমা লাল বালিতে—
দেখ্‌রে হেথায় আসি';
বুলিয়ে তুলি গিরির গায়ে
ঘোর বেগুনী-রঙ্‌ ফলায়ে
সাগর-ধোয়া রবির করে
ঝরছে তরল হাসি!

পুরাণো কোন গানের কলি
ঢেউয়ের কলস্বরে
জলের দোলায় ঘুমিয়ে পড়ে
ধূসর শিলার 'পরে—
দূর-প্রসারী লবণ-বারি,
ভাস্‌ছে সাগর-মরাল-সারি,
গাহন করে পাষাণ-করী—
শীকর-ঝারি ঝরে।

কবে গো রাম রঘুমণি
হারিয়ে জানকীরে
আলাভোলা এলেন হেথায়
রত্নাকরের তীরে ?
যে দিকে হায় ফিরান নয়ন,
ভূধর, সলিল, আকাশ, কানন—
বিরস মলিন সব সুষমা,
অমা-তিমির ঘিরে !

এখনো এই মধুর ভূমে
সুদূর বিধুরতা
গোপন আছে সাগর-স্বরে,
করুণ সে বারতা।
উলঙ্গ ওই তামিল-বালক
কুড়ায় রঙীন পাখীর পালক,
চাপিনু তায় বুকের মাঝে—
কইনু নীরব কথা।

এ জন্মে আর হয় তো কভু
হবে না মোর আসা,
থুয়ে গেলাম পাথর ফুঁড়ে
আমার ভালবাসা—
তরু-বাকল পরগাছায়
বাসনা মোর ঘুরবে হেথায়,
উষার সরম-অরুণিমায়
মিট্‌বে প্রাণের আশা।

—করুণানিধান বন্দ্যোপাধ্যায়

॥ ৪৯ ॥

## চাষার ঘরে

প্রভাত হইতে ভদ্র-পাড়ায় ঘুরে' ঘুরে' সারাবেলা,
হজম করিয়া হরেক-রকম ভদ্র-আনার ঠেলা—
মুখোস-পরানো মোলাম মিথ্যা, বিনীত অহঙ্কার,
গরিবের পরে সহৃদয় ঘৃণা, ভণ্ডামি করুণার,—
সন্ধ্যাবেলায় শূন্য জঠরে এলাম রে তোর দ্বারে,
ওরে চাষা, তোর আগড়টা খোল্, ঠাঁই দে দাওয়ার ধারে!
তোরি ঘরে আজ রাতটা কাটাব, ক'য়ে দুটো সোজা কথা;
ঠিক জানি, তুই চিরদুখী-বুকে বুঝিবি আমার ব্যথা;
না যদি বুঝিস্ তাও তো বুঝিব, রহিবে না কোন গোল,
নহে সে মিথ্যা মাথা-নাড়া শুধু—ভদ্র-আনার ভোল!
থাক্ থাক্ ভাই, ব্যস্ত হোস্‌নে, কাঁথাতেই হবে বেশ,
খড়ের বুঁদীটা ওই তো রয়েছে, ঘুম পেলে দেব ঠেস্।
এই শীতে আর পা-ধোবার জলে কোন দরকার নাই;
থাক্ রে পাগ্‌লা, হয়েছে প্রণাম, বোস্ দেখি কাছে, ভাই!

খাবার যোগাড়—এখন কি তার? হোক্ না খানিক রাত,
হ্যাঁ হ্যাঁ, তাই হবে, তোর ঘরে খেলে যাবে নাকো আর জাত!
—দাঁড়িয়ে কেরে ও? তোরি ছেলে নাকি?
মদ্‌না না ওর নাম?

তোরি মত দেখি যোয়ান হয়েছে। করে তো রে কাজ-কাম?
ক্ষেতের কর্ম্মে ভারি দড় নাকি! আহা! ভারী খুসা শুনে'—
কি বল্লি?—এই কুড়িতে পড়িবে সামনের ফাল্গুনে!
সারাদিন ভাই, কিছু খাই নাই—সত্যি কথাই বলি,
বড়োলোক যারা—খেতে বলে কেউ? মিছে এত বড় হ'লি!
চা ও খানদুই বিস্‌কুট নামে সঙ্গে তাহারি চাট্‌—
তাই দিয়ে বটে রাখে কেউ-কেউ ভদ্র-আনার ঠাট্‌।
বাজে কথা যাক্;—ক' বিঘা চোতেলি করেছিস্ এই সন?
পাটে কত পেলি, নয়ালির ধান ঘরে এল ক' কাহন?
মহাজন-দেনা, রাজার খাজনা—হয়েছে তো সব শোধ!
বেশ বেশ ভাই, বড় খুসী তোর দেখে' বিবেচনা-বোধ।
ওরে ও মদ্‌না একটা কল্‌কে তামাক পারিস দিতে?
—দিয়েছিস্ নাকি! এ যে দেখি তুই বাপেরেও
গেলি জিতে'!

ছাখ্, মানুষের কষ্ট থাকে না, হয় যদি লোক খাঁটি,
সোনার ফসল ফলায় যখন পায়ের তলার মাটি।
মাটির-ই যদি না এ হেন মূল্য, মানুষের দাম নাই?
এই সংসারে এই সোজা কথা সব আগে বোঝা চাই,
বিশ্বপিতার মহা-কারবার এই দিন্-দুনিয়াটা,
মানুষ-ই তাঁহার মহা-মূলধন, কর্ম্ম তাহার খাটা;
তাঁরি নাম নিয়ে খাটিবে যে জন, অন্ন তো তার মুখে—
বিধাতার সেই সাচ্চা বাচ্চা কখনো পড়ে না দুখে!

তবে যে হেথায় দেখিবারে পাই গরিবের দুর্গতি,
অর্থ তাহার—চেনে না সে তার শক্তির সংহতি ?
পায়ের তলায় ধূলা, সেও, যদি কেউ পদাঘাত করে,
নিমেষে তাহার প্রতিশোধ লয় চড়ি' তার শিরোপরে।
মানুষ কি সেই ধূলি চেয়ে হীন, সহিবে সে অপমান ?
আত্মার সেই মহাদুর্গতি নহে দেবতার দান !
নাই ভগবান, নাইক ধর্ম্ম যাদের শিক্ষামূলে,
ছিন্নমস্তা শিক্ষা সে শুধু শয়তানি ইস্কুলে ?—
দূর করি' সেই ঝুটো সভ্যতা যত ফুঁকো শিক্ষার,
দূর করি' সেই ভেক্-নেওয়া যত অপমান ভিক্ষার,
আপনার মত আপন শিক্ষা নিজে নিতে হবে জিনে',
মুক্তির পথ মিলিবে তবে তো দেশজোড়া দুর্দ্দিনে !
ডাকিছে শেয়াল, রাত্রি দুপুর হ'ল বুঝি এইবার ;
খাটুনির দেহ এইবার ভাই বিশ্রাম দরকার !
সৌরভ যেন পাই বা কিসের—চিঁড়ে-কোটো বুঝি হয় !
ঢেঁকির শব্দ—তাই ত রে ঠিক। সমস্ত বাড়ীময়
নূতন ধানের মধুর গন্ধ মাতায়ে তুলিছে মন—
আর কি চাইরে ? কোন আয়োজনে নাই কিছু প্রয়োজন।
অতখানি দুধ ?—কি হবেরে ভাই ? খানিকটা রাখ্ তুলে',
হজম-ই হয় না খাঁটি দুধ, সে যে বহুদিন গেছি ভুলে'।
এখো-গুড় নাকি ! বাড়িতে হয়েছে ? তিন মণ দশ সের !
সবি ত বাড়ীর ! হায়, একি দান গরীব গৃহস্থের !

—যতীন্দ্রমোহন বাগচী

॥ ৫০ ॥

## সরোবরে সন্ধ্যা

শরাস্তৃত সরোবর ; তীরে তীরে তারি তালীবনশ্রেণী ;
শ্যামল-সরসী-শিরে পদ্ম-বিভূষণা শৈবালের বেণী।
ধীরে নামে সন্ধ্যাসতী ধূসর অঞ্চল অম্বরে লুটায়ে,
ঝিল্লির মঞ্জীর-মালা ঝিমি-ঝিমি-ঝিমি বাজে পায়ে পায়ে !
জনশূন্য দুটি তীর—ধীবর-সন্তান গেছে ঘরে ফিরে,
ডোঙাগুলি কুলে-বাঁধা শিহরিয়া কাঁপে সন্ধ্যার সমীরে ;
গোধন গুছায়ে লয়ে নিভ-নিভ হ'তে গোধুলি-আলোক
ফেলিয়া কলার ভেলা, ঘরে ফিরে' গেছে রাখাল বালক !
নিভৃত কুলায়ে দিল মরালের দল শেষ পাখাঝাড়া,
নিঃসঙ্গ মরাল শিশু চিৎকারিছে দূরে হ'য়ে দলছাড়া ;
ধূসর আকাশপটে তরঙ্গিয়া দিয়া ভ্রূবঙ্কিম রেখা—
অস্পষ্ট নক্ষত্রালোকে বাদুড়ের শ্রেণী ঊর্দ্ধে দিল দেখা।
সিক্ত শৈবালের গন্ধে পূর্ণ হ'য়ে উঠে সন্ধ্যার বাতাস ;
হিমশিক্ত শস্যক্ষেত্র তারি সাথে ফেলে দিনান্ত-নিশ্বাস।
জলে স্থলে নভস্তলে মোহিনী সন্ধ্যার নির্ব্বাক মন্তরে—
অশরীরী কল্পযন্ত্র শান্তিরসধারা ঝর-ঝর-ঝরে।

—যতীন্দ্রমোহন বাগচী

॥ ৫১ ॥

## ছিন্ন মুকুল

সব-চেয়ে যে ছোটো পিঁড়িখানি
সেইখানি আর কেউ রাখে না পেতে,
ছোটো থালায় হয় নাকো ভাত বাড়া,
জল ভরে না ছোট্ট গেলাসেতে,

বাড়ির মধ্যে সব-চেয়ে যে ছোটো
খাবার বেলায় কেউ ডাকে না তাকে,
সব-চেয়ে যে শেষে এসেছিল
তারি খাওয়া ঘুচেছে সব-আগে।

সব-চেয়ে যে অল্পে ছিল খুসী,
খুসী ছিল ঘেঁসাঘেঁসির ঘরে,
সেই গেছে, হায়, হাওয়ার সঙ্গে মিশে,
দিয়ে গেছে, জায়গা খালি ক'রে!

ছেড়ে গেছে পুতুল, পুঁতির মালা,
ছেড়ে গেছে মায়ের কোলের দাবি
ভয়-তরাসে ছিল যে সব-চেয়ে
সেই খুলেছে আঁধার ঘরের চাবি!

চ'লে গেছে একলা চুপে চুপে—
দিনের আলো গেছে আঁধার ক'রে;
যাবার বেলা টের পেলে না কেহ,
পারলে না কেউ রাখতে তারে ধ'রে।

চ'লে গেল,—পড়তে চোখের পাতা,—
বিসর্জ্জনের বাজনা শুনে বুঝি!
হারিয়ে গেল,—অজানাদের ভীড়ে,
হারিয়ে গেল,—পেলাম না আর খুঁজি।

হারিয়ে গেছে,—হারিয়ে গেছে, ওরে!
হারিয়ে গেছে বোল্-বলা সেই বাঁশী,
হারিয়ে গেছে কচি সে মুখখানি,
দুধে-ধোওয়া কচি-দাঁতের হাসি।

আঁচল খুলে হঠাৎ স্রোতের জলে
ভেসে গেছে শিউলি ফুলের রাশি ;
ঢুকেছে হায় শ্মশান-ঘরের মাঝে,
ঘর ছেড়ে তাই হৃদয় শ্মশানবাসী !
সব-চেয়ে ছোটো কাপড়গুলি,
সেগুলি কেউ দেয় না মেলে ছাদে,
যে শয্যাটি সবার চেয়ে ছোটো
আজকে সেটি শূন্য প'ড়ে কাঁদে।
সব-চেয়ে যে শেষে এসেছিল
সেই গিয়েছে সবার আগে স'রে,
ছোট্ট যে জন ছিল রে সব-চেয়ে
সেই দিয়েছে সকল শূন্য ক'রে !

—সত্যেন্দ্রনাথ দত্ত

॥ ৫২ ॥

## চার্ব্বাক ও মঞ্জুভাষা

বনপথে চলেছে চার্ব্বাক,
সূর্য্যতাপে স্পন্দিত সে বন ;
ক্লান্ত আঁখি, নির্ব্বাক,
বিনা কাজে ফিরিছে ভুবন।
হ্রদের দক্ষিণ কূলে ভিড়ি'
শ্যাম-লেখা শোভিছে শৈবাল,
মরালীর পক্ষে চঞ্চু রাখি'
আঁখি মুদে চলেছে মরাল।

তীরে তীরে ঘন সারি দিয়ে
দেবদারু গড়েছে প্রাচীর,
বনস্থলী-মধুচক্র ভরি'
রশ্মি-মধু ঝরিছে মদির।

চলিয়াছে চার্ব্বাক কিশোর,
ভ্রূকুঞ্চিত, দৃঢ় ওষ্ঠাধর,
শিশিরের পদ্মকলিসম
রুদ্ধ প্রাণে দ্বন্দ্ব নিরন্তর।

"কে বলে বিধাতা আছে, হায়,
কে বলে সে জগতের পিতা,
পিতা কবে সন্তানে কাঁদায়,—
ক্ষুধায় কাঁদিলে দেয় তিতা!

"পিতা যদি সর্ব্বশক্তিমান
পুত্র কেন তাপের অধীন?
পিতা যদি দয়ার নিধান
পুত্র কেন কাঁদে চিরদিন?

"বালকের অ-খল হৃদয়ে
আমিও ক'রেছি আরাধনা,
ধ্রুব কি প্রহ্লাদ বুঝি কভু
জানে নাই ভকতি তেমন!

"ফল তার?—পদে পদে বাধা
আজনম,—বুঝি আমরণ!
মরণের পরে কিবা আর?
নাহি—নাহি—নাহি কোন জন।"

অকস্মাৎ চাহিল চার্ব্বাক—
পশ্চিমে পড়েছে হেলে রবি,
রশ্মি-রসে ডুবু-ডুবু বন,
আবির্ভূতা বনে বনদেবী !

মঞ্জুভাষা, রূপে বনদেবী,
শিরে ধরি' পাষাণ-কলস,
আসে ধীরে আশ্রম-বাহিরে,
গতি ধীর-মন্থর, অলস।

পর্ণরাশি-মর্ম্মর-মঞ্জীর
পদতলে মরিছে গুঞ্জরি',
অযতনে কুন্তলে বল্কলে
লগ্ন তার নীবার-মঞ্জরী।

লতিকার তন্তু সে অলক,
মঙ্গল প্রদীপ আঁখি তার,
পরিপূর সংযত পুলকে
কপোল সে পুষ্প মহুয়ার।

ওষ্ঠে তার জাগ্রত কৌতুক,
অধরেতে সুপ্ত অভিমান ;
বাহুলতা চন্দনের শাখা,
বর্ণ তার চন্দ্রিকা সমান।

চাহিয়া সহসা বালা ডাকিল চার্ব্বাকে—
"ওগো ! শোনো ! শোনো !
শুনিনু এনেছ তুমি মৃগ-শিশু এক,
আছে কি এখনো ?"

মন-ভুলে চেয়েছিল মুখপানে তার
বিস্ময়ে চার্ব্বাক,
নীরব হইল বালা ; কি দিবে উত্তর ?
বিষম বিপাক !

কহে শেষে ক্ষীণ হেসে গদগদ বচন --
"সুন্দর হরিণ,
চিত্রিত শরীর তার, সোনার বরণ ;—
যেয়ো একদিন !"

"আজ যাবে ?"—মুখ চেয়ে জিজ্ঞাসে চার্ব্বাক
ভরসা ও ভয়ে,
মঞ্জুভাষা কহে, "না, না, আজ ?—আজ থাক্ !"
—আধেক বিস্ময়ে !

সহসা সংবরি' আপনার,
কহে বালা চাহি মুখপানে
"শুনিনু মা-হারা মৃগ-শিশু,
মৃত মৃগী কিরাতের বাণে ;
ইচ্ছা করে পালিতে তাহায়,—
শিশু সে যে মা-হারা হরিণ -
পড় তুমি,—অবসর না থাকে তোমার,
বলিলে পালিতে পারি আমি সারাদিন

বল, আমি মা হ'ব তাহার !"
"তাই হোক্" কহিল চার্ব্বাক
"আমার স্নেহের ধনে তব স্নেহ-ধার
দিয়ো তুমি।" কহি' যুবা হইল নির্ব্বাক !

কৌতুকে চাহিয়া মুখপানে
মঞ্জুভাষা মঞ্জুলীলাভরে
চ'লে গেল মরাল-গমনে
জল নিতে ক্রৌঞ্চ-সরোবরে !

আশার বাতাসে, করি' ভর
ফিরে এল চার্ব্বাক কুটীরে,
ভাষাহীন আশার আবেশে
সুখভরে চুমে মৃগটিরে ।

"এ আনন্দ কে দিলে আমায় ?—
আশা-সুখে মন পরিপূর !
এত দিন চিনি নি তোমায় ;
আজ বটে দয়ার ঠাকুর !"

রাত্রি এল ; শয্যাতলে জাগিয়া চার্ব্বাক,
আশা-সুখে ধন্য মানে জন্ম আপনার ;
নির্গুণ মহেশে যেই করিয়াছে হেলা,
আনন্দ-মূর্ত্তিতে হিয়া পূর্ণ আজি তার ।

—সত্যেন্দ্রনাথ দত্ত

॥ ৫৩ ॥

## পদ্মার প্রতি

বিস্ময়ে বিহ্বল-চিত্ত ভগীরথ ভগ্ন-মনোরথ
বৃথা বাজাইল শঙ্খ, নিলে বেছে, তুমি নিজ পথ ;
আর্য্যের নৈবেদ্য, বলি; তুচ্ছ করি' হে বিদ্রোহী নদী !
অনাহূত—অনার্য্যের ঘরে গিয়ে আছ সে অবধি !

সেই হ'তে আছ তুমি সমস্যার মত লোকমাঝে,
ব্যাপৃত সহস্র-ভুজ বিপর্য্যয় প্রলয়ের কাজে !
দম্ভ যবে মূর্ত্তি ধরি, স্তম্ভ ও গুম্বজে দিনরাত
অভ্রভেদী হ'য়ে ওঠে, তুমি না দেখাও পক্ষপাত !

তার প্রতি কোনো দিন ; সিন্ধুসখী ! হে সাম্যবাদিনী ,
মূর্খে বলে কীর্ত্তিনাশা, হে কোপনা ! কল্লোলনাদিনী !
ধনী-দীনে একাসনে বসায়ে রেখেছ তব তীরে,
সতত সতর্ক তারা অনিশ্চিত পাতার কুটিরে ;

না জানে সুপ্তির স্বাদ, জড়তার বারতা না জানে,
ভাঙনের মুখে বসি' গাহে গান প্লাবনের তানে ;
নাহিক বাস্তুর মায়া, মরিতে প্রস্তুত চিরদিনই !
অয়ি স্বাতন্ত্র্যের ধারা ! অয়ি পদ্মা ! অয়ি বিপ্লাবিনী !

—সত্যেন্দ্রনাথ দত্ত

॥ ৫৪ ॥

## বর ভিক্ষা

( জাপানী কবিতা )

চিত্তহারিণী জাপানী বালিকা
ওহারু তাহার নাম,
বুকে তার চেরী ফুলের স্তবক
রক্তিম অভিরাম !
জানু পাতি' বালা পতি-বর মাগে
প্রজাপতি-মন্দিরে ;
থরে থরে ফুটে চন্দ্রমল্লি
ওহারুর তনু ঘিরে'।

"দাও, প্রজাপতি! দাও মোরে পতি,
দাও মোরে হেন বর,
গোপন সানুর মর্ম্মরসম ১২
যার কণ্ঠের স্বর—

সেই সানুদেশে চুপে চুপে পশে
বাসন্তী চাঁদ একা!"
ওহারুর বুকে চারু চেরী-ফুল,
চন্দ্রমল্লি লেখা! ১৬

"দাও হেন স্বামী যে আমার পানে
চাহিবে সহজ সুখে,—
যে-চোখে শ্যামল প্রান্তর চায়
উষার অরুণ মুখে! ২০

ভালবাসা যার কানন উদার—
পাখী-ডাকা, ছায়া-ঢাকা"
ওহারুর বুকে চন্দ্রমল্লি
মুখে চেরী-ফুল আঁকা! ২৪

"দাও হেন বর, হাসে ভাষে যার
প্রাণে সান্ত্বনা আসে,
কাব্য-ভুবনে জোছনার মত
রহিবে যে পাশে পাশে, ২৮

স্নেহ হবে যার মধুর উদার
নিদাঘের শ্যাম-ছায়া!"
চন্দ্রমল্লি ওহারুর প্রাণে,
চেরী-চারু তার কায়া। ৩২

"দাও হেন পতি, যাহার মুরতি
হৃদে অহরহ রয়,
জনমের আগে সাথী যে ছিল গো,
মরণে যে পর নয়,—

জন্ম-তোরণে জন-অরণ্যে
হারায়ে ফেলেছি যায়!"
ওহারুর বুকে চন্দ্রমল্লি
চেরী-ফুল মুরছায়।

"দাও সে যুবকে আছে যার বুকে
অঙ্কিত মোর নাম,
যদিও বলিতে পারিনে এখন
কবে তাহা লিখিলাম।

কোন্ সে জনমে; কোন্ সে ভুবনে,
কোন্ বিস্মৃত যুগে!"—
চেরী-ফুল সনে চন্দ্রমল্লি
জাগে ওহারুর বুকে!

—সত্যেন্দ্রনাথ দত্ত

॥ ৫৫ ॥

## ভক্তির যুক্তি

শুভ ফাল্গুন দেখা হ'ল মোর
এক কৃষকের সাথে,
পুলকে দেখিছে ক্ষেতের ফসল
হুঁকাটি লইয়া হাতে!

দেখিয়া আমারে নোয়াইয়া মাথা
কহিল, ঠাকুর, শোনো—
তুমি পণ্ডিত, আমি ত মূর্খ,
জ্ঞান নাই মোর কোনো।

পাড়ায় আজকে তর্ক হয়েছে
একটা বিষয় নিয়ে,
এই দুনিয়ার মালিক যে জন—
পুরুষ বটে, কি মেয়ে ?

ধর্ম্মরাজের দেয়াসী মহেশ
বলিয়াছে জটা নাড়ি'—
ধরার কর্ত্তা জগদীশ্বর
হইতে পারে কি নারী ?

আমি ত' অবাক ! প্রসব করেছে
এই যে বিপুল ধরা
শ্যামা মা আমার, এ কথা জানে না—
মাথায় গোবর ভরা !

জগত-জননী মা না হ'ত যদি
দোপাটি পে'ত কি ফোঁটা ?
গোলাপ পেত কি রাঙা চেলী তার—
কদলা গরদ গোটা ?

শিখা কোথা পে'ত ময়ূরকণ্ঠী ;
রেশমী পোষাক টিয়া ?
ঝুঁটি কোথা পে'ত ছোট বুলবুলি
--বাঁধা লাল-ফিতা দিয়া !

ছেলেমেয়েদের খেতে দিতে পারে,
পারে সে সোহাগ নিতে—
টিপ্‌, কাজলেতে সাজাইতে পারে,
—দেখিনি ত' হেন পিতে।

সুমুখেতে দেখ দুষ্টু বোল্‌তা
সোনালী ঘুন্সী-পরা,
বকের কামিজ কিবা ইস্তিরি,
যায় না ময়লা করা!

ডোবার যে পানা—তাহারও পোষাক,
তাহাতেও ফুল-কাটা;
ওর-ও গায়ে দেখ সবুজ দোলাই—
ওই যে খেজুর-কাঁটা!

ভূতলে গগনে গিরি নদী বনে
দেখুক চাহিয়া কেহ—
চারিদিক দিয়া গড়ায়ে পড়িছে
মায়ের গভীর স্নেহ!

তুমিই, ঠাকুর, কর মীমাংসা—
বলিল সে হাসিমুখে;
আমি তার সেই কর্কশ কর
টানিয়া নিলাম বুকে!

বলিলাম, জেনো—ধর্ম্মক্ষেত্র
এই সে তোমার মাঠ,
নীরবে হেথায় তুমিই করেছ
বুকের চণ্ডীপাঠ!

—কুমুদরঞ্জন মল্লিক

॥ ৫৬ ॥

## হয়ত

( ১ )

হয়ত আমার এ পথে আর
হবেনাক আসা,
দুধারে যাই রোপণ ক'রে
বুকের ভালবাসা।
ধূলার এ পথ যাই ভিজায়ে,
শ্যামল আসন যাই বিছায়ে,
অমল ক'রে যাই রেখে যাই
ক্ষণিক কাঁদা-হাসা!

( ২ )

সরায়ে দিই পথের কাঁটা—
ছড়ায়ে যাই ফুল,
নিকায়ে যাই স্নেহের বেদী
ছায়া-তরুর মূল।
মমতা মোর পথের কীটও
পায় যেন হায় পায় যেন গো,
বন-বিহগের কণ্ঠে আমার
অমর হউক ভাষা।

( ৩ )

ভক্তি-বিহীন সম্বল-হীন
দুঃখী অকপট,
শক্তি নাহি গড়তে দেউল
সান্ত্বনারি মঠ!

দরদী এই দিনের হিয়া
নিঝরে থাক প্রণয় দিয়া,
হয়ত' কোনো তৃষিতেরি
মিটতে পারে তৃষা।

( ৪ )

জানিনে এ মানব-জনম
আবার পাব কিনা,
নিরুদ্দেশের যাত্রী রাখি
প্রণয়-রাখীর চিনা।
অনুভূতির ছিন্ন সূত্র,
যাই রেখে যাই যত্রতত্র,
পারবে না যা করতে পরশ
কালের কর্ম্মনাশা।

( ৫ )

হয়ত' কারো হরবে ক্ষুধা
আমার তরুর ফল,
স্নিগ্ধ কারো করবে দেহ
অশ্রুদীঘির জল ;
ঝরা ফুলের গন্ধে ওরে
হয়ত' কেহ স্মরবে মোরে,
ভাবুক পথিক বলবে হেসে—
লোকটা ছিল খাসা।

—কুমুদরঞ্জন মল্লিক

।। ৫৭ ।।

## বহ্নিস্তুতি

তপন-তপ্ত, চির অতৃপ্ত, অনন্তরূপ বহ্নি !
শিব-ললাটিকা, প্রলয়াত্মিকা, তুমি দীপ-শিখা তন্বী ।
রক্তবসন, ভস্ম-আসন, বিশ্বশাসন জ্যোতি,
কান্ত-ভয়াল, আঁধারের আলো, তোমায় করি গো নতি !
শিখায় শিখায় হেরি তব রূপ, রূপে রূপে তব শিখা,
তৃষিত মরুর নীরস অধরে তুমি ধর মরীচিকা।
নিখিল বিশ্বে খুঁজে ফিরি' তোমা যত পতঙ্গ সবে,
হে বৈশ্বানর, অবনিশ্বর, ভস্মে শান্তি লভে ।
বিদ্যুতে তব ইঙ্গিত ঝলে, বজ্রে জাগিছে বাণী,
মানব-চিত্তে, আণব-নৃত্যে তোমারি সে টানাটানি ।
বুকে বুকে আর জঠরে জঠরে তোমারি কঠোর দাহ,
প্রাণ হ'তে প্রাণে প্রণয়-তন্ত্রী, তোমারি সে পরিবাহ ।
জীবনে কি বনে, মাঝে মাঝে তুমি জ্বলে' উঠ দাবানলে।
ধুক্‌ধুক্ এই হৃদিমূলে তব ধিকি-ধিকি কৌতুক,
সাগর ডুবে'ও দগ্ধগিরির সমান দহিছে বুক !
শনির আঁখিতে তোমারি দৃষ্টি নিয়ত হানিছে শ্লেষ ;
অনাবৃষ্টিতে শুষিয়া জ্যৈষ্ঠে, ভাদ্রে ডুবাও দেশ ।
দুর্দ্দিনে তোমা সাধিয়া জ্বালাই সুদিনের সঞ্চয়ে
সব সম্বল ভস্ম করিয়া উঠ যে দীপ্ত হ'য়ে !
আজ ভাবিতেছি তাই—
সকল জ্বালার সব দীপ্তির পরিণাম শুধু ছাই !
মিলন বিরহ, ভাব ও অভাব– যোগবিয়োগের কাজ—
থেমে গিয়ে যবে এবিশ্ব হবে ভস্মের মহাতাজ,
বিভূতিভূষণ শঙ্কর একা রহিবেন যেই কালে,
তখনো কি তুমি আপন জ্বালায় জ্বলিবে তাহারি ভালে ?
হে সর্ব্বভুক, এ দীন শর্মার লক্ষ প্রণাম লহ,
কঠিন শীতল অন্তর তার আশীষ-দাহনে দহ।'

—যতীন্দ্রনাথ সেনগুপ্ত

॥ ৫৮ ॥

## হাটে

( ১ )

হাটে হাটে আমি ঘুরে' যে বেড়াই—
সে নহে করিতে হাট ;
হাটের বক্ষে দেখে যাই আমি
কত যে কাঁদিছে মাঠ !
কত যে মাঠের আঁচলের ধনে
ভরা এ হাটের ডালা,
কত যে মাঠের ছিন্ন কুসুমে
হাটের গলার মালা ;

॥ ২ ॥

আড়তে আড়তে বেড়াতে বেড়াতে
বাতাসে অকস্মাৎ
মনের খাতায় উলটিয়া যায়
মাঠের শ্যামল পাত।
আঁখি মুদে' দেখি—মাথার ভিতর
ঘনায় শাওন-ঘোর,
নূতন ধানের ঢেউ দুলে যায়
বুকের শোণিতে মোর !
আঁখি মেলে' দেখি—চতুর কয়াল
মাপিয়া চলেছে মাল,
সূক্ষ্ম হিসাব, লোকসান লাভ—
কত ধানে কত চাল !

তুলে তৌলিয়া ঘানিতে তুলিবে,
তবে যাবে ঠিক জানা,—
সর্ষে-ক্ষেতের মাধুরী মরিয়া
বাঁধিল কেমন দানা।
কত না মাঠের কাঁচা শ্যামলতা
পাণ্ডুর হ'ল পেকে',
মাঠের মূল্য চুকাইয়ে দিয়ে
হাট নিল তারে ডেকে!

( ৩ )

সব্জী-বাজারে আসিয়া দেখি যে—
পড়িয়া হাটের ফাঁদে
ফলে-ফুলে-পাতে শীতের প্রভাতে
মাঠের শিশির কাঁদে।
সোটা-বাঁধা-বাঁধা লোটে লাউ-ডগা,
মোলাম্ পালম্ আঁটি,
মূর্চ্ছিত চিতে চাহে কি স্মরিতে
মাঠের কোমল মাটি।
সুদূর গোঠের শ্যাম-বার্ত্তা কি
স্মরিছে রে বার্ত্তাকু?
কচি বুক হাটে সুলভ করিতে
ফলে ফালা দিল চাকু!
মাটির বক্ষ খুঁড়ে' খুঁড়ে' তোলা
কত মূল, কত কন্দ,—
ধুয়ে' মুছে ডালি ভ'রেছে রে, তবু
র'য়েছে মাটির গন্ধ
টাট্‌কা ফলের মট্‌কিয়ে বোঁটা
দেখে লয় নির্য্যাস,—
গন্ধে তাহার ভেসে ভেসে আসে
মাঠের দীর্ঘশ্বাস।

হারায়ে হারায়ে গেরুয়া মাঠ কি
বিবাগিনী হ'ল, ভাই ?
কচি-বয়সেই ছাঁচি-কুমড়োকে
দু' হাতে মাখাল ছাই।

( ৪ )

হাটের মধ্যে নিরর্থ আমি—
এলোমেলো মোর হাঁটা,
বামে মাথা ঠুকে' চলিতে সমুখে
চোখে পড়ে মেছোহাটা।
মেছোহাটে ঢুকে' জনারণ্যের
নির্জ্জনতার মাঝে,
গোপনচিত্তে কার নিমিত্তে
গভীর বেদনা বাজে ?
কোন্ খাল-বিল নদী-নিবাসের
কি সজল-স্মৃতি-ঘায়
ডাঙার প্রবাসে কাতর কাতল্
থেকে থেকে খাবি খায়।
কোন্ সে নিতল শীতল পঙ্কে
ছিল পাঁকালের বাসা ?
ডালার কই যে ঘেমে উঠে ওই,
এখনো পোষে কি-আশা ?
খেলিয়া বেড়া'তে জলের দুলাল,
ঢেউয়ের আঁচলে ঢাকা,
সন্ধ্যার মুখে পদ্মার বুকে
জালে জড়াইল পাখা।
এখনো যে দেহ রূপোর পাত্ রে,
হীরের টুকরো আঁখি,—
মরণের শীত করে নিবারণ
বরফের কাঁথা ঢাকি'।

মেছোহাটে ঢুকে' জন-কল্লোলে
জল-কল্লোলই শুনি,—
নির্জ্জন তটে চেয়ে নিরুপায়
শুধু হায় ঢেউ গুণি!
মাঠের বেদন জলের কাঁদন
হাটে যে মিলিল,—তাই
হাটে হাটে যে আমি ঘুরে' মরি বৃথা,
হাট করিনে রে ভাই!

—যতীন্দ্রনাথ সেনগুপ্ত

॥ ৫৯ ॥

## শিউলির বিয়ে

বিয়ের ফুলটি, ফোটার আগেই গায়ে হলুদ যার,
সবাই তারে ফেলবে চিনে'—শিউলি যে নাম তার।
ডাল্‌টি কিছু উঁচুই বটে, কুলীন বাপের মেয়ে,'—
স্বভাবটি তাঁর রুক্ষ যেমন, গরীব সবার চেয়ে,—
বেল-মালতী, জুঁই-চামেলী—এরা সমান ঘর,
কাজেই এদের—যেমনটি চাও, জুটবে তেমন বর;
শিউলি থাকে একটি টেরে গন্ধটুকুন ঢেকে,
শ্বেত-করবী দেখ্‌ত তারে পাতার আড়াল থেকে।
প্রজাপতি—ঘটক তিনি—করেন যাওয়া-আসা,
বলেন, "বিয়ের বয়স হ'ল, রূপে-গুণে খাসা,
পাল্‌টি-ঘরের একটি যে বর—পাড়ায় থাকে সে,
বল' যদি, দিন করি এই মাসের একুশে।
বাপ তো তোমার রাজিই আছে—সেয়ানা তুমি, তাই
'গায়ে হলুদ' দেওয়ার পরেও মত্‌টি নেওয়া চাই!"
শিউলি বলে, "তাই যদি হয়, ঘটক তুমি যাও,
আমি যে স্বয়ম্বরা—পাড়ায় বলে দাও!"
শুনে সবাই ছি ছি করে—"এমন দেখিনি!

কুলীন বলে' লজ্জাসরম একটু রাখে নি !"
সন্ধ্যেবেলায় ফুলবাবুরা বললে মীটিঙ্ করে'—
শিউলিরা সব হ'লেন তবে আজ থেকে 'এক ঘরে'।
হয়েছে যার গায়ে হলুদ—বর যদি না জোটে,
জব্দ হবেন বাপ-বেটিতে, থাক্‌বে না জাত মোটে !
শিউলি বলে, "ভয় কি বাবা ! ভাবনা কিসের শুনি ?
ভোর না হতেই বিদেয় হব'—না হয় ত' এখ্‌খুনি !"

* * *

দখিণ-হাওয়া বললে তারে, "উড়িয়ে নে যাই চল্—
গোলাপী-রং পরীর দেশে ঢাল্‌বি পরিমল।
মেঘের থামে মণির মালায় তারার বাতি জ্বলে
গাঁথ্‌বে তোমায় চিকণ হারে, নীলার থালায় ঢেলে।
শুকতারাটি ঘুমায় যখন রাত্রি-জাগার পর,
শিয়রে তার ঝালর হয়ে ঝুলবি মনোহর।
আল্‌গা তোমার বোঁটার বাঁধন খুলব নাকি, সই !"
শিউলি বলে, "কেমন করে' আকাশ কুসুম হই !"
জ্যোৎস্না এল জরীর চাদর ধূলোয় লুটিয়ে,
বকুল-চাঁপা হাস্নুহানার গন্ধ ছুটিয়ে ;
সাদা-মেঘের টোপর মাথায়, জর্দ্দা চেলীর পাড়ে
চওড়া কালো ফিতের বাহার বনের ছায়ায় বাড়ে !
এসেই মুখে একটি মুঠো মাখিয়ে দিয়ে আলো,
বললে, "তোমার নেই পাউডার ?—দেখায় সে কি ভালো ?
রূপের স্বপন দেখ্‌বে যদি বন্ধ কর আঁখি,—
তার চেয়ে এই চাদর দিয়ে মুখটি তোমার ঢাকি'
নিশুত্ রাতের নিরালাতে চাইবে যখন ফের,
রুক্ষ-কঠিন শাখার ব্যথা আর পাবে না টের।
আকাশ থেকে আসবে নেমে পরী-কুটুম্বিনী,

'বনে ব'সেই পারবে হ'তে স্বপন-বিহঙ্গিনী।"—
একটি কথা কয়না দেখে' জ্যোৎস্না গেল ফিরে,
শিউলি ভাবে—"চাইনে স্বপন, ভুলতে ধরণীরে।"
আঁধার যখন আব্‌ছা হ'ল পূব-আকাশের পানে,
পাখীর ন'বৎ উঠ্‌ল বেজে ঘুমেরি মাঝখানে,—
শিউলি শুনে শিউরি ওঠে, বুকের তলায় তার
কিসের যেন সুখটি জাগে—গায় কি চমৎকার!
গাইছে—"ওগো ফুলের মেয়ে, জানি তোমার পণ,
কোন্ জনারে সকল শোভা করবে সমর্পণ।
ধূলোর উপর কে পেতেছে বুকের আসনখানি!
আগুন-তাপেও কে করেছে সবুজের আমদানি!
মাড়িয়ে চলে সবাই, তবু মাথায় করে শেষে—
দেবতাকে দেয় শীষটি যে তার, পুণ্য-আশিস্ যে সে!
মেঘের মতন, শূন্য-পথের নয় সে উদাসী,
চপল হাওয়া'র ইয়ার সে নয়, গন্ধ-বিলাসী।
রূপটি যে তার প্রাণের আরাম, দূর্ব্বাদলশ্যাম—
জানি, তোমার বুকের মাঝে লেখা যে তার নাম।"
শিউলি বলে, 'থাম না তোরা, দুটি পায়ে পড়ি,
এখ্‌খুনি সব উঠ্‌বে জেগে, বল্‌বে—'গলায় দড়ি'!
সইতে আমি পারব না সে—তবু, দোয়েল ভাই,
কুলীন হয়ে'ও কেমন করে' এমন ঘরে যাই!
বুঝ্‌ছি প্রাণে—মন টেনেছে ধূলোমাটির পানে,
দখিন-হাওয়া, আকাশ পেলেও থাকব না এইখানে!
ঝিঁঝিঁর ডাকে শুনেছিলাম করুণ কাঁদন তার—
সারাদিনের অনেক ব্যথার একটি সে ঝঙ্কার।
তাই ত' আমি মনে মনেই হ'লাম স্বয়ম্বর,
এক নিমিষেই আপন হ'ল—ছিল যে-জন পর!
তবু আমার এম্‌নি কপাল!—দেখ্‌তে না পাই তাকে,
জোচ্ছনা আর অন্ধকারে লুকিয়ে সে যে থাকে!
বল্‌না তোরা—ভোর হ'ল কি? মিহিন কুয়াসায়
ছাদ্‌না-তলা দেয় কি ঢেকে ওড়নাখানি প্রায়?

সেই লগনে তোরা সবাই তুলিস্ কলস্বর,—
ততক্ষণ এই চোখের শিশির ঝরুক তাহার 'পর।"

*  *  *

সকাল বেলায় ঘুমটি ভেঙে সবাই দেখে আসি'—
সবুজ ঘাসের বুকের উপর শিউলি-ফুলের হাসি !

—মোহিতলাল মজুমদার

॥ ৬১ ॥

## আকিঞ্চন

দুঃখ যদি দিতে হয়  দাও তবে দয়াময়,
 নিয়ে গিয়ে এমন ভুবনে—
যেখানে আনন্দ-গান,  উৎসবের কলতান
 সারাদিন না পশে শ্রবণে !
যেথা নিত্য নাহি হেরি,  সতত আমারে ঘেরি'
 উল্লাসের চল-নৃত্য চলে ;
যেখানে সম্ভোগ-সুখ  গবাক্ষে বাড়ায়ে মুখ
 ব্যঙ্গ নাহি হানে পলে পলে।
যেখানে ফোটেনা ফুল,  সুকণ্ঠ বিহঙ্গকুল
 গাহে না এমন মধু-গান,
চাঁদের আদর পেয়ে  সোহাগে গিরির মেয়ে
 নাচিয়া তুলে না কলতান
সুখ যদি দিতে হয়,  দাও তবে, দয়াময়,
 নিয়ে গিয়ে এমন জগতে—
যেখানে না শুনি যেন  করুণ-কাতর হেন
 আর্ত্তনাদ হায় পথে পথে !
সেথা যেন চারিধারে  গৃহগুলি হাহাকারে
 উল্লাসের ধিক্কার না হানে ;
যেন কাঙালিনী মেয়ে  দ্বারে নাহি রয় চেয়ে
 আমাদের উৎসব পানে।
হ'য়ে তরু-বুকহারা  মুকুলিত লতিকারা
 সেথা যেন ভূমে না লুটায়।
ফুল যেন নাহি ঝরে,  নদী যেন নাহি মরে,
 ঋতুরাজ পাখা না গুটায়।

—কালিদাস রায়

॥ ৬১ ॥

## বাঙ্গালীর সাধ

'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে'

তরী হ'তে অবতরি' চলিলেন মহেশ্বরী
ভবানন্দ ভবনের পানে,
নৌকা বাঁধি' বটতলে ঈশ্বরী পাটনী চলে
পিছে পিছে সজল নয়ানে।
সূর্য্য বসিয়াছে পাটে, লোক নাহি চলে বাটে,
দূর গ্রামে বেজে ওঠে শাঁখ,
দিনের আলোক, বায়ে উড়ায়ে পাখার ঘায়ে,
উড়ে যায় বলাকার ঝাঁক।
"নৌকা ফেলি' কেন মিছে আসিস্ রে পিছে পিছে ?"
জননী ফিরিয়া ক'ন ডেকে—
"তোর তরী হ'তে নামি' পারের কড়ি ত' আমি
এসেছি সেঁউতি 'পরে রেখে।"
ঈশ্বরী পাটনী কয়, "দাও মাগো পরিচয়,
তুমি ত' সামান্য মেয়ে নও,—
হেরি' কার শ্রীচরণ ধন্য হলো এ জীবন,
জানিতে বাসনা—কও, কও।"
দেবী কহিলেন হাসি', "গাঙ্গিনী-তীরেই আসি'
দিয়াছি ত' নিজ পরিচয়,
বিশেষণে সবিশেষ বুঝায়ে বলেছি বেশ,
যাতে তোর দূর হলো ভয়।"
পাটনী কহিল, "তাতে বুঝেছি স্বামীর সাথে
কলহ করিয়া অভিমানে,
তুমি কুলীনের মেয়ে সতীনের দাগা পেয়ে
চলেছ মা আশ্রয়-সন্ধানে।
বলনি ত' আর কিছু, চলিয়াছি পিছু পিছু,
কে মা তুমি, জানিবারে চাই,
সাধন-ভজনহীন আমি এ পাটনী দীন,
নিজ ভাগ্যে প্রত্যয় না পাই।"

হাসিয়া জননী ক'ন, "ডাকে মোরে ত্রিভুবন
জননী বলিয়া,—শোন্ তবে,
তুষ্ট আমি তোর 'পর যাহা ইচ্ছা মাগ বর,
যা চাহিবি তাই তোর হবে।"
পাটনী চিনিয়া মায় অলক্ত-রঞ্জিত পায়
প্রণমি কহিল জোড়হাতে,
"যদি কৃপা হলো হেন, আমার সন্তান যেন
চিরদিন থাকে দুধে-ভাতে।"
বক্র শীর্ণ আলি-পথ চলিয়াছে সর্পবৎ,
দুই পাশে শ্যাম ধান্য-ভার,
দাঁড়াইয়া তার মাঝে দেবী অন্নপূর্ণা রাজে,
নেয়ে পড়ি' পদতলে তাঁর।
দেবী কহিলেম, "নেয়ে, এমন সুযোগ পেয়ে
এই শুধু করিলি প্রার্থনা!
এ-ত অতি তুচ্ছ কথা, এরি তরে কাতরতা ?
আর কিছু নাহি কি কামনা ?
মুক্তি চাস্ ? মোক্ষ চাস্ ? চাস্, চির-স্বর্গবাস ?
শত পুত্র চাস্ যদি পাবি ;
পরমায়ু বয়-শত, রাজ্য ধনরত্ন যত,
কিবা চাস্—বল্, পুন ভাবি।"
জোড়হাতে নেয়ে কয়, "মরিতে করি না ভয়,
মোক্ষ, মুক্তি ?—কাজ নাই তা'তে।
রাজ্যধন নেব কেন ? আমার সন্তান যেন
চিরদিন থাকে দুধে-ভাতে।"
অন্নপূর্ণা ক'ন, "নেয়ে, সোনা ফেলে এলি ধেয়ে,
যে সোনা এসেছি নায়ে রাখি,
সে সোনা সামান্য নয়, যাবে তা'তে দৈন্য-ভয়—"
নেয়ে কয় ছলছল আঁখি—
"সোনা নিয়ে কি মা হবে ? জমিদার কেড়ে লবে,
লুটে লবে চোরে বা ডাকাতে।
বর দাও মোরে হেন, আমার সন্তান যেন
চিরদিন থাকে দুধে-ভাতে।"

অন্নদা তথাস্তু বলি'          অদৃশ্য হ'লেন ছলি'—
নেয়ে চায় অবাক নয়ানে,
স্বপ্নভঙ্গে চলে ধেয়ে,          হৃষ্টচিত্তে বর পেয়ে,
আপনার কুটিরের পানে।

—কালিদাস রায়

॥ ৬২ ॥

## বাঙ্‌লা মা

আমার শ্যামল-বরণ বাঙলা মায়ের
রূপ দেখে যা আয়রে আয়!
গিরি দরী বনে হাটে প্রান্তরে রূপ ছাপিয়ে যায়॥
ধানের ক্ষেতে বনের ফাঁকে,
দেখে যা মোর কালো মাকে,
ধূলি-রাঙা পথের বাঁকে
বৈরাগিনী বীণ্ বাজায়॥
ভীরু মেয়ে পালিয়ে বেড়ায় পল্লীগ্রামে একলাটি,
বিজন মাঠে গ্রাম সে বসায় নিয়ে কাদা খড় মাটি।
কাজল মেঘের ঝারি নিয়ে করুণার সে বারি ছিটায়॥
কাজ্‌লা-দীঘির পদ্মফুলে যায় দেখা তার পদ্ম-মুখ,
খেলে বেড়ায় ডাকাত-মেয়ে বনে ল'য়ে বাঘ ভালুক,
ঝড়ের সাথে নৃত্যে মাতে, বেদের সাথে সাপ নাচায়॥
নদীর স্রোতে পাথর-নুড়ির কাঁকণ-চুড়ি বাজছে যে তার;
দাঁড়ায় সাঁঝের অলিন্দে সে টীপ্‌টি প'রে সন্ধ্যাতারার;
ঊষার গাঙ্গে ঘট ভরিতে যায় সে মেয়ে ভোর-বেলায়॥
হরিৎ শস্যে লুটায় আঁচল, ঝিল্লীতে তার নূপুর বাজে;
ভাটির স্রোতে গায় ভাটিয়াল; গায় সে বাউল মাঠের মাঝে,
গঙ্গা-তীরে শ্মশান-ঘাটে কেঁদে কভু বুক ভাসায়॥

—কাজী নজরুল ইসলাম

॥ ৬৩ ॥

## "শাত-ইল আরব"

শাতিল-আরব ! শাতিল-আরব !! পূত যুগে যুগে তোমার তীর,
শহীদের লোহু, দিলীরের খুন ঢেলেছে যেখানে আরব বীর।
যুঝেছে, এখানে তুর্ক-সেনানী,
য়ুনানী, মেস্‌রী, আর্‌বী কেনানী ;—
লুটেছে এখানে মুক্ত আজাদ বেদুঈন্‌দের চাঙ্গা শির।
নাঙ্গা-শির,
শম্‌শের হাতে, আশু-আঁখে হেথা মূর্ত্তি দেখেছি বীর-নারীর !
শাতিল-অরব। শাতিল-আরব !! পূত যুগে যুগে তোমার তীর।
'কূত আমারা'র রক্তে ভরিয়া
দজ্‌লা এনেছে লোহুর দরিয়া ;
উগারি' সে খুন তোমাতে দজ্‌লা নাচে ভৈরব 'মস্তানী'র,
ত্রস্তা-নীর
গর্জ্জে রক্ত-গঙ্গা ফোরাত—"শাস্তি দিয়েছি গোস্তাখীর !"
দজ্‌লা-ফোরাত-বাহিনী শাতিল !! পূত যুগে যুগে তোমার তীর।
বহায়ে তোমার লোহিত বন্যা
ইরাক আজমে করেছ ধন্যা ;—
বীর-প্রসূ দেশ হ'ল বরেণ্যা মরিয়া মরণ মর্দ্দমীর।
মর্দ্দ বীর—
সাহারায় এরা ধুঁকে' মরে তবু পরে না শিকল পদ্ধতির।
শাতিল আরব ! শাতিল আরব !! পূত যুগে যুগে তোমার তীর।
দুশ্‌মন-লোহু ঈর্ষায় নীল
তবে তরঙ্গে করে ঝিল্‌-মিল্‌,
বাঁকে বাঁকে রোষে মোচড় খেয়েছে পিয়ে নীল খুন পিণ্ডারীর !
জিন্দা বীর—
'জুলফিকার' আর 'হায়দারী' হাঁক হেথা আজো
হজরত্‌ আলির—

শাতিল-আরব! শাতিল-আরব!! জিন্দা রেখেছে তোমার তীর।
ললাটে তোমার ভাস্বর টীকা
বসূরা-গুলের বহ্নিতে লিখা,—
এ যে বসোরার খুন-খারাবা গো রক্ত-গোলাব-মঞ্জরীর!
খঞ্জরীর!
খঞ্জরে ঝরে খর্জ্জুর-সম হেথা লাখো দেশ-ভক্ত-শির!
শাতিল-আরব! শাতিল-আরব!! পূত যুগে যুগে তোমারি তীর।

ইরাক বাহিনী! এ যে গো কাহিনী!—
কে জানিত কবে বঙ্গ-বাহিনী
তোমারও দুঃখে "জননী আমার!" বলিয়া ফেলিবে তপ্ত নীর?
রক্ত-ক্ষীর—
পরাধীনা! একই ব্যথায় ব্যথিত ঢালিল দু'ফোটা ভক্ত-বীর,
শহীদের দেশ! বিদায়! বিদায়!! এ অভাগা আজ নোয়ায় শির।

—কাজি নজরুল ইসলাম

॥ ২৪ ॥

## *দারিদ্র্য*

হে দারিদ্র্য, তুমি মোরে করেছ মহান।
তুমি মোরে দানিয়াছ খ্রীস্টের সম্মান
কণ্টক মুকুট শোভা! দিয়াছ তাপস,
অসঙ্কোচ প্রকাশের দুরন্ত সাহস।
দুঃসহ দহনে তব হে দর্পী তাপস,
অম্লান স্বর্ণেরে মোর করিলে বিরস,
অকালে শুকালে মোর রূপ-রস-প্রাণ—
শীর্ণ করপুট ভরি' সুন্দরের দান।

যতবার নিতে যাই—হে বুভুক্ষু, তুমি
অগ্রে আসি' কর পান। শূন্য মরুভূমি
হেরি মম কল্পলোক! তরল গরল
কণ্ঠে ঢালি' তুমি বল, "অমৃতে কি ফল?"

"জ্বালা নাই, নেশা নাই, নাই উন্মাদনা—
রে দুর্ব্বল! অমরার অমৃত-সাধনা
এ দুঃখের পৃথিবী তোর ব্রত নহে!
তুই নাগ, জন্ম তোর বেদনার দহে।

কাঁটা কুঞ্জে বসি তুই গাঁথিবি মালিকা,
দিয়া গেনু ভালে তোর বেদনার টীকা!"
মৃত্যু-পথ যাত্রিদল তোমার ইঙ্গিতে
গলায় পরিছে ফাঁস হাসিতে হাসিতে।

নিত্য অভাবের কুণ্ড জ্বলাইয়া বুকে
সাধিতেছ মৃত্যু যজ্ঞ পৈশাচিক সুখে!
লক্ষ্মীর কিরীট ধরি' ফেলিতেছ টানি'
ধূলিতলে রুদ্ধ রোষে করাঘাত হানি'।

ওরে মোর সর্ব্বনাশা দারিদ্র্য অসহ!—
পুত্র হ'য়ে জায়া হ'য়ে কাঁদো অহরহ
আমার দুয়ার ধরি'। কে বাজাবে বাঁশী?
কোথা পাব আনন্দিত সুন্দরের হাসি?
আজো শুনি আগমনী গাহিছে সানাই,
ও যেন কাঁদিছে শুধু—নাই, কিছু নাই।

—কাজী নজরুল ইসলাম

॥ ৬৫ ॥

## রূপাই

এই গাঁয়ের এক চাষার ছেলে, লম্বা মাথার চুল—
কালো মুখেই কালো ভ্রমর ! কিসের রঙীন ফুল ?
কাঁচা ধানের পাতার মত কচি মুখের মায়া ;
তা'র সাথে কে মাখিয়ে দেছে নবীন তৃণের ছায়া।
জালি লাউয়ের ডগার মত বাহু দু'খান সরু ;
গা'খানি তা'র শাঙন মাসের যেমন তমাল তরু ;
বাদল ধোয়া মেঘে কে গো মাখিয়ে দেছে তেল,
বিজ্‌লী মেয়ে লাজে লুকায় ভুলিয়ে আলোর খেল্‌ !
কচি ধানের তুলতে চারা হয়ত' কোনো চাষী
মুখে তাহার ছড়িয়ে গেছে কতকটা তা'র হাসি।
'কালো চোখের তারা দিয়েই সকল ধরা দেখি,
কালো দ'তের কালি দিয়েই কেতাব কোরাণ লেখি।'
জনম কালো, মরণ কালো, কালো ভুবনময় ;
চাষীদের ওই কালো ছেলে সব ক'রেছে জয় !
সোনায় যে জন সোনা বানায়, কিসের গরব তার ?—
রঙ পেলে ভাই গড়তে পারি রামধনুকের হার।
কালোয় যে জন আলো বানায়, ভুলায় সবার মন,
তারি পদ-রজের লাগি লুটায় বৃন্দাবন।
সোনা নহে, পিতল নহে, নহে সোনার মুখ,—
কালো-বরণ চাষীর ছেলে জুড়ায় যেন বুক।
যে কালো তা'র মাঠেরি ধান, যে কালো তা'র গাঁও,
সেই কালোতো সিনান করি উজল তাহার গাও !
আখড়াতে তার বাঁশের লাঠি অনেক মানে মানী,
খেলার দলে তারে নিয়েই সবাই টানাটানি !
'জারী'র গানে তাহার গলা উঠে সবার আগে,
"শাল-সুন্দী বেত" যেন ও, সকল কাজেই লাগে

